# স্বর্গীয় অশ্বিনীকুমার দত্ত

বিপিনচন্দ্র পাল

( সংগ্রাহক : শ্রীযতীন্দ্রকুমার ঘোষ )

বরিশাল সেবাসমিতি

কলিকাতা * ১৯৬০

# মুখবন্ধ

অশ্বিনীকুমার-স্মৃতিসভার এক উদ্যোক্তা সংবাদপত্রে বিজ্ঞাপন দিতে গিয়া স্তম্ভিত হইয়া গিয়াছিলেন বার্তা-সম্পাদকের এক প্রশ্নে— "আপনারা fossil নিয়ে টানাটানি করছেন কেন?"

সম্পাদক মহাশয় fossil বলিয়াছিলেন অশ্বিনীকুমারকে, না তাঁহার আদর্শকে, সম্যক্ অনুধাবন করিতে পারি নাই। অশ্বিনীকুমারের আদর্শ ছিল সত্য প্রেম পবিত্রতা। মননে বচনে কর্মে সত্যনিষ্ঠা, ব্রাহ্মণচণ্ডাল নির্বিশেষে জনসেবা, আর কঠোর ইন্দ্রিয়-সংযম ছিল অশ্বিনীকুমারের আজীবন সাধনা। এই জীবনচর্যা যদি আধুনিক প্রগতিশীল সংস্কৃতিতে fossil-রূপে প্রতিপন্ন হয় আমাদের বলিবার কিছু নাই। আর যদি অশ্বিনীকুমারের ব্যক্তিত্বকেই সম্পাদকপ্রবর fossil আখ্যা দিয়া থাকেন, তাহা হইলে সমসাময়িক মনীষীদের মনোদর্পণে অশ্বিনীকুমার কোন্ রূপে প্রতিভাসিত হইতেন, তাহা সেযুগের বিখ্যাত বাগ্মী রাজনৈতিক নেতা বিপিনচন্দ্র পালের লেখা এই বইখানিতে প্রকাশ পাইবে। অশ্বিনীকুমারের চরিত্র আলোচনা-প্রসঙ্গে বিপিনচন্দ্র বলিতেছেন, "আমাদের বর্ত্তমান কর্ম্মিগণের মধ্যে কেবল একজন মাত্র প্রকৃত লোকনায়ক আছেন বলিয়া আমার মনে হয়, তিনি বরিশালের অশ্বিনীকুমার দত্ত। তাঁর মত এমন সত্য ও সাচ্চা লোকনায়ক বাংলার প্রসিদ্ধ কর্ম্মিগণের মধ্যে আর একজনও আছেন বলিয়া জানি না।"

উক্ত সম্পাদক মহাশয়ের বিচারে বিপিনচন্দ্র পালও fossil হইয়া গিয়াছেন কিনা জানি না। সেযুগের রাজনারায়ণ বসু,

বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়, চন্দ্রনাথ বসু, দ্বিজেন্দ্রনাথ ঠাকুর, Stopford Brooke প্রভৃতি চিন্তানায়কেরাও কি এযুগের প্রত্নতাত্ত্বিক বিশ্লেষণে fossil-এ পরিণত হইয়াছেন? কী জানি—তবে আমরা কিছু প্রত্নতত্ত্বই আলোচনা করি।

অশ্বিনীকুমারের 'ভক্তিযোগ' গ্রন্থ পাঠ করিয়া সেযুগের ঋষিপ্রতিম রাজনারায়ণ বসু অশ্বিনীকুমারকে লিখিয়াছিলেন, "এত রত্ন তোমার মনোভাণ্ডারে সঞ্চিত ছিল, তাহা পূর্ব্বে জানিতাম না। ঐ সকল গল্প স্মরণ করিয়া 'হৃষ্যামি চ মুহুর্মুহুঃ হৃষ্যামি চ পুনঃপুনঃ'। তুমি পরিশেষে এমন গ্রন্থ রচনা করিয়াছ যাহা মানববর্গ ইচ্ছাপূর্ব্বক বিস্মৃতি-সাগরে লীন হইতে দিবেন না।" সে যুগের সাহিত্যসম্রাট্ বঙ্কিমচন্দ্র লিখিয়াছিলেন, "এরূপ উৎকৃষ্ট গ্রন্থ আমি বাঙ্গালা ভাষায় সম্প্রতি দেখি নাই অথবা বাঙ্গালা ভাষায় অল্পই দেখিয়াছি।" সেযুগের মনস্বী সাহিত্যসাধক চন্দ্রনাথ বসু মন্তব্য করিয়াছিলেন, "বাঙ্গালায় যে একখানি খাঁটি জিনিষ হইল, ইহা বড় আনন্দের কথা।" সেযুগের সর্বজনশ্রদ্ধেয় জ্ঞানতপস্বী দ্বিজেন্দ্রনাথ ঠাকুর গ্রন্থকারকে জানাইয়াছিলেন, "আপনার পুস্তক পাঠে আবালবৃদ্ধবনিতা সকলেই বিশেষ উপকৃত হইবে।"

সেযুগের নমস্য পাশ্চাত্ত্য সাহিত্যবিশারদ Rev. Stopford A. Brooke গ্রন্থপাঠে অভিভূত হইয়া কৃতজ্ঞতা প্রকাশ করিয়াছিলেন:

"Since I have read, I have been in another world than this noisy world of the West, where we spend our days in pursuing nothing which we think everything, and I have felt as if I could live otherwise. And in my old age I shall have time to assimilate, I

hope, a great deal of that which this book of yours ought to give to me. I am grateful to you for it."

এই তো গেল একদিকের চিত্র। অন্যান্য দিকেও দৃষ্টি নিক্ষেপ করি। কী দেখি? তৎকালীন ভারতের দণ্ডমুণ্ডকর্তা রাজপুরুষ অশ্বিনীকুমারের নেতৃত্বে ভীত সন্ত্রস্ত; তৎকালীন সেবাপরায়ণা লোকমাতা অশ্বিনীকুমারের লোকহিতৈষণায় অভিভূত, গঠনপ্রতিভায় চমৎকৃত; তৎকালীন পরস্বাপহারী হিংস্র দস্যুশ্রেণী অশ্বিনীকুমারের নামমাহাত্ম্যে সম্মোহিত, আর্তত্রাণে নিয়োজিত।

বঙ্গভঙ্গের পর ভারতসচিব লর্ড মর্লি ভারতের রাজপ্রতিনিধি লর্ড মিণ্টোকে এক চিঠিতে লিখিতেছেন—ভারতের তিনটি সমস্যার জন্য তিনি বিশেষভাবে উদ্বিগ্ন, প্রায় বিগতনিদ্র। সমস্যা তিনটি হইতেছে—সীমান্ত, সেনাবাহিনীর ব্যয় এবং বরিশাল। 'বরিশাল' শব্দের অর্থ—'বরিশালের অশ্বিনীকুমার-পরিচালিত সুশৃঙ্খল সঙ্ঘবদ্ধ গণ-আন্দোলন'।

১৯০৭ সালের Modern Review পত্রিকায় চার কিস্তিতে প্রকাশিত—'Glimpses of Famine and Flood in East Bengal in 1906' প্রবন্ধে বিবেকানন্দশিষ্যা রবীন্দ্রবন্দিতা 'লোকমাতা' Sister Nivedita লিখিয়াছিলেন—"Amongst voluntary organisations, unrecognised by State or Government, and taking place spontaneously in face of the need with which they were to deal, this, for rapidity of formation, loyalty to its leaders, cohesion and efficiency, might well, I think, claim to be unprecedented in any country.......It was a schoolmaster

and his students, then, who organised the relief of Backergunge. For Aswinikumar Dutt is nothing, after all, but the Barisal school-master."

১৯০৬ সালের দুর্ভিক্ষ-দূরীকরণে অশ্বিনীকুমার কী ভাবে দেশসেবা করিয়াছিলেন তাহার কিঞ্চিৎ আভাস আছে ভগিনী নিবেদিতার উপরিলিখিত লাইন কয়টিতে। অন্নবস্ত্রহীন জনগণের হাহাকার-নিরাকরণে অশ্বিনীকুমারের স্বেচ্ছাবাহিনী যখন খাদ্যসম্ভার লইয়া গ্রামে গ্রামে ধাবমান, অনাহারক্লিষ্ট ক্ষুৎপীড়িত দুর্ধর্ষ দস্যুবাহিনী তখন দলে দলে জলে স্থলে যত্র তত্র লুণ্ঠন করিয়া স্ব স্ব জঠরানল নির্বাপণে ব্যাপৃত। এমনই এক ক্ষিপ্ত নৃশংস দস্যুদলের কবলে পড়িল অশ্বিনীকুমারের চাউলবাহী এক নৌকা। কিন্তু দস্যুরা যে-মুহূর্তে শুনিল ঐ নৌকা অশ্বিনীকুমারের, তাহাদের সমস্ত দুর্বৃত্তি অন্তর্হিত হইল; উপক্রমমাণ অপরাধের জন্য ক্ষমা প্রার্থনা করিয়া তাহারা সেবাদলের অনুচর হইল, জনকল্যাণে আত্মনিয়োগ করিয়া পূর্বকৃত পাপের প্রায়শ্চিত্ত করিল।

অবিশ্বাস্য কাহিনী? স্বর্ণোজ্জ্বল এই ইতিহাসের সাক্ষ্য বহন করেন কিয়ৎসংখ্যক এমন ব্যক্তি অদ্যাপি সশরীরে বর্তমান।

শ্রীহরেন্দ্রকুমার ঘোষ
সভাপতি, বরিশাল সেবাসমিতি

# স্বর্গীয় অশ্বিনীকুমার দত্ত*

অশ্বিনীকুমারের সঙ্গে সঙ্গে বাংলার নবযুগের ইতিহাসে একটা বিশিষ্ট চরিত্রাভিনয় শেষ হইল। অশ্বিনীকুমারের অলৌকিক প্রতিভা ছিল, এমন বলা যায় না। তিনি আধুনিক বাংলার চিন্তা বা ভাবের অভিব্যক্তিতে কোনও নূতন ধারার সৃষ্টি করিয়াছেন, কিম্বা তাহাতে অনন্যসাধারণ শক্তিসঞ্চার করিয়াছেন, তাঁহাকে যতই ভালবাসি ও শ্রদ্ধা করি না কেন, তাঁহার পক্ষে এ দাবীও করিতে পারি না। মোটের উপরে এ সকল বিষয়ে অশ্বিনীকুমার একালের আর দশজন ইংরাজীশিক্ষিত লোকের মতনই ছিলেন। অথচ তাঁহার আড়ম্বরশূন্য জীবনে ও চরিত্রে এমন একটা-কিছু ছিল, যাহা তাঁহার সমসাময়িক ইংরাজীনবীশ বাঙ্গালীদিগের মধ্যে দেখা যায় নাই। আর এই একটা কিছুর উপরেই বাংলার নবযুগের ইতিহাসে অশ্বিনীকুমারের বৈশিষ্ট্য প্রতিষ্ঠিত হইয়াছে।

এই একটা-কিছু অশ্বিনীবাবুর কর্ম্মযোগ। এই যুগে বাংলাদেশে অনেক কর্ম্মীই জন্মিয়াছেন। কেহ বা ধর্ম্মসংস্কারে, কেহ বা সমাজ-সংস্কার ব্রতে, কেহ বা রাষ্ট্রীয় স্বত্ব-স্বাধীনতার প্রতিষ্ঠাকল্পে আপনাদিগের জীবন উৎসর্গ করিয়াছেন। ইঁহাদের কর্ম্মের দ্বারাই আধুনিক বাংলার সামাজিক জীবন গত ৫০।৬০ বৎসরের মধ্যে নানাদিকে ফুটিয়া উঠিয়াছে। কিন্তু ইঁহাদিগকে যতই শ্রদ্ধাভক্তি করি না কেন, দু'একজন ছাড়া

*বঙ্গবাণী, পৌষ ১৩৩০

ইঁহাদের কাহাকেওই সত্য কর্ম্মযোগের সাধক বলিতে পারি না। এই সাধনা যে ভাবে অশ্বিনীকুমারের চরিত্রে প্রকাশিত হইয়াছে, আর কাহারও মধ্যে সেইভাবে প্রকাশিত হয় নাই।

( ২ )

আমাদের দেশে অতি প্রাচীন কাল হইতেই কর্ম্মযোগের তুইটি ধারা প্রবাহিত হইয়া আসিয়াছে, এক জ্ঞানের ধারা, আর এক ভক্তির ধারা। জ্ঞানপথের কর্ম্মযোগের আদর্শ মহানির্ব্বাণতন্ত্রের পরিচিত শ্লোকেতে দেখিতে পাই।

"ব্রহ্মনিষ্ঠঃ গৃহস্থঃ স্যাৎ তত্ত্বজ্ঞানপরায়ণঃ
যৎ যৎ কর্ম্ম প্রকুর্ব্বীত তদ্‌ব্রহ্মণি সমর্পয়েৎ।"

ব্রহ্মনিষ্ঠ গৃহস্থ সর্ব্বদা তত্ত্বজ্ঞানের অনুশীলন করিবেন, এবং জীবন-যাত্রা নির্ব্বাহ করিতে যাইয়া যখন যে কর্ম্ম করিবেন, তৎসমুদয় পরব্রহ্মে সমর্পণ করিবেন। সর্ব্বভূতে ব্রহ্মদৃষ্টি এই কর্ম্মযোগের ভিত্তি।—এই কর্ম্মযোগের জ্ঞানপ্রধান। ইহা ব্রহ্মজ্ঞানের উপরে প্রতিষ্ঠিত, ব্রহ্ম-জ্ঞানের সঙ্গে অনুস্যূত—'সর্ব্বং খলু ইদং ব্রহ্মময় জগৎ'—ইহাই ব্রহ্মানুভূতির শেষ কথা।

"স্থাবরজঙ্গম দেখে, দেখে না তার মূর্ত্তি,
যাঁহা নেত্র পড়ে হয় ইষ্টদেবস্ফূর্ত্তি।"

ব্রহ্মজ্ঞান লাভ হইলে সাধকের এই অবস্থাই হয়। তখন সাধক আপনাকে বিশ্বময় দর্শন করেন। বেদে বামদেব ঋষি এই সর্ব্বভূতে ব্রহ্মদৃষ্টি বা আত্মদৃষ্টি লাভ করিয়াই কহিয়াছিলেন, আমি সূর্য্য, আমি মনু হইয়াছিলাম। এই জ্ঞান লাভ হইলে সাধকের চক্ষে জগৎ ও জীব সকলই ব্রহ্মময় হইয়া উঠে। তখন তাঁহার

"সর্ব্বজীবে হয় ব্রহ্ম ভাবোদয়
চিদানন্দ জেগে উঠে।"

এই চিদানন্দ রসে তাঁহার অন্তর্বাহ্য রসায়িত হইয়া সাধকের চিত্ত সমতালাভ করে। এই সমতাই ব্রহ্মজ্ঞানসাধনের শেষ কথা। কর্ম্ম—এ পথে সিদ্ধির সহায় মাত্র। এ পথে সাধক কর্ম্মের দ্বারা দেহশুদ্ধি এবং চিত্তশুদ্ধি লাভ করেন। প্রথমে বিবিধ ক্রিয়ার দ্বারা ধাতুর প্রসন্নতালাভ করিতে হয়। এই অবস্থার প্রতি লক্ষ্য করিয়াই উপনিষদ্ কহিয়াছেন যে সাধক 'ধাতু-প্রসাদাৎ' আত্মার মহিমা দর্শন করেন—

'ধাতুপ্রসাদাৎ মহিমানমাত্মানম্'

আমাদের শরীরের উপাদানগুলি যদি সমতালাভ না করে, তাহা হইলে স্নায়ুমণ্ডল স্থৈর্য্য লাভ করিতে পারে না। স্নায়ুমণ্ডলের স্থৈর্য্যলাভ ব্যতীত ইন্দ্রিয়চাঞ্চল্যের নিবৃত্তি হয় না। ইন্দ্রিয়ের চাঞ্চল্য নিবৃত্ত না হইলে চিত্ত স্থির হইতে পারে না, বিষয় বাসনা বিক্ষিপ্ত হইয়া চারিদিকে ছুটিয়া বেড়ায়। চিত্ত স্থির না হইলে ধ্যানের শক্তি জন্মে না। ধ্যানের শক্তি না জন্মিলে অনিত্যের মধ্যে যে নিত্যবস্তু নিয়ত প্রচ্ছন্ন রহিয়াছেন, তাঁহার সন্ধান পাওয়া যায় না। এই নিত্যবস্তুই ব্রহ্মবস্তু। এই ব্রহ্মের জ্ঞানলাভ করিতে হইলে, এই জন্যই, সকলের আগে দেহশুদ্ধির প্রয়োজন। দেহ শুদ্ধ হইলে ধাতুর প্রসন্নতালাভ হয়। ধাতুর প্রসন্নতালাভ হইলে চিত্তের সমতালাভ করা সহজ হইয়া উঠে। ধাতুর প্রসন্নতা লাভ হইলে পরে অর্থাৎ ভূত শুদ্ধিলাভ হইলে, স্বাধ্যায় অথবা সুশাস্ত্রের অধ্যয়ন, ইষ্টনাম জপ, সাধুসঙ্গ প্রভৃতির দ্বারা চিত্তশুদ্ধি লাভ করিতে হয়। এই রূপে দেহশুদ্ধি এবং চিত্তশুদ্ধিলাভ হইলে পরে সাধকের ব্রহ্মজ্ঞান-অনুশীলনের যোগ্যতা জন্মে। তখন ব্রহ্ম-

প্রতিপাদক বেদান্তাদি শাস্ত্রের অনুশীলনের দ্বারা সাধকের সত্য ব্রহ্মজ্ঞানলাভ হয়। এই ব্রহ্মজ্ঞান লাভ হইলে ব্রহ্মনিষ্ঠ সাধক তত্ত্বজ্ঞানপরায়ণ হইয়া

'যৎ যৎ কর্ম্ম প্রকুর্ব্বীত তদ্ব্রহ্মণি সমর্পয়েৎ।'

যাহা যাহা কর্ম্ম করেন, তাহাই ব্রহ্মেতে অর্পণ করেন। ইহাই জ্ঞানপথের কর্ম্মযোগ। এই কর্ম্মযোগ শান্ত-উপাসনার অন্তর্গত। ইহাও নিষ্কাম কর্ম্মই বটে। তবে এই কর্ম্মযোগে নিষ্ঠা আছে, কিন্তু উচ্ছ্বাস থাকিতে পারে না। এ পথে সাধক কতকটা যেন যন্ত্রারূঢ়ের মতন কর্ম্ম করিয়া যান। এ অবস্থা লাভ করিলে কর্ম্ম করিলেও পুণ্য হয় না, না করিলেও প্রত্যবায় হয় না। কারণ এই অবস্থালাভ হইলে সাধক পাপপুণ্যের অতীত হইয়া যান।

"যদা পশ্যঃ পশ্যতে রুক্মবর্ণং কর্ত্তারমীনাং।
তদাপুণ্যে পাপে বিধূয় নিরঞ্জনং শান্তমুপৈতি।"

দ্রষ্টা যখন রুক্মবর্ণ ঈশ্বরকেই একমাত্র কর্ত্তা বলিয়া প্রত্যক্ষ করেন, তখন পাপপুণ্যের অতীত হইয়া নিরঞ্জন শান্তিলাভ করেন। ইহাই শান্ত-উপাসনার সিদ্ধি। ইহাই জ্ঞানপথে কর্ম্মযোগের শেষ কথা।

( ৩ )

অশ্বিনীকুমার যে কর্ম্মযোগের পথের পথিক ছিলেন, তাহা এই জ্ঞানপথের যোগ নহে। অশ্বিনীকুমারের কর্ম্মযোগ তাঁহার ভক্তিসাধনের অন্তর্গত ছিল। আর তাঁহার ভক্তিও মহাপ্রভু-প্রবর্ত্তিত অনর্পিতচরী ভক্তিপন্থার অন্তর্ভুক্ত ছিল। এই অনর্পিতচরী ভক্তি ব্রহ্মজ্ঞানের বিরোধী নহে; কিন্তু গুরুশাস্ত্রমুখে শুনিয়াছি, সত্য ব্রহ্মজ্ঞান সাধন না হইলে মহাপ্রভু-প্রবর্ত্তিত এই অনর্পিতচরী ভক্তিসাধনের

অধিকারই জন্মে না। ভগবল্লীলার অনুশীলন মহাপ্রভু-প্রবর্ত্তিত ভক্তি-পন্থার পুচ্ছ-প্রতিষ্ঠা। ব্রহ্মজ্ঞানী ব্যতীত কেহ এই রাগানুগা ভক্তির পথে প্রবেশ করিবার অধিকার পান না। রস এই রাগানুগা ভক্তির প্রাণস্বরূপ। ভগবানের রসলীলাই রাগানুগা ভক্তির-উপজীব্য। নিকৃষ্ট লোকেরা এই রসলীলার একটা অপকৃষ্ট অর্থ করিয়া লইয়া থাকে। রসের সঙ্গে ইন্দ্রিয়লালসাবিবর্জ্জিত ইন্দ্রিয়ানুভূতির একটা অতি নিগূঢ় সম্বন্ধ আছে। এই সূক্ষ্ম সম্বন্ধটি ধরিতে না পারিলে আমাদের প্রচীন সাধনাতে যাহাতে রস বলিয়া নির্দ্দেশ করিয়াছেন, সে বস্তু যে কি, ইহা কিছুতেই বুঝিতে পারা যায় না। এই রসতত্ত্বের আলোচনাতে প্রবৃত্ত হইয়া, এই জন্যই বাংলার বৈষ্ণব পন্থার রসশাস্ত্র 'উজ্জ্বলনীলমণি' সর্ব্বপ্রথমেই কহিয়াছেন—

'নির্ব্বিকারাত্মকে চিত্তে ভাবঃ প্রথমবিকারঃ'

চিত্তের নির্ব্বিকার অবস্থাপ্রাপ্তি হইলে পরে তাহাতে যে প্রথম বিকার সঞ্চার হয়, তাহাকেই ভাব বা রস কহে। নির্ব্বিকার চিত্তের লক্ষণ এই যে ইন্দ্রিয়ের ভোগের বিষয় বিদ্যমানেও তখন ইন্দ্রিয়-চাঞ্চল্য উপস্থিত হয় না। তখন ভোগ্যবিষয়ের সাক্ষাৎকারেও এই ইন্দ্রিয়-চাঞ্চল্য নিবন্ধন চিত্তের সমতা নষ্ট হয় না। তখন এই ইন্দ্রিয়বিকারশূন্য চিত্তে প্রথম যে চিদানন্দ-তরঙ্গ উঠিতে আরম্ভ করে, তারই নাম ভাব বা রস। এই চিদানন্দ-তরঙ্গ বা বিকারকে সাত্ত্বিকী বিকার কহিয়াছেন। এই সাত্ত্বিকী বিকারের সঙ্গে ইন্দ্রিয়-বিকারের বাহ্য লক্ষণের সাদৃশ্য আছে। ইন্দ্রিয়-বিকারের স্বেদ, কম্প, পুলকাদি প্রকাশিত হইয়া থাকে ; কিন্তু ইহার সঙ্গে ইন্দ্রিয়-চাঞ্চল্যও বিদ্যমান রহে। সাত্ত্বিকী বিকারেও স্বেদ, কম্প, পুলকাদি প্রকট হয় ; কিন্তু তাহার সঙ্গে কোনও

প্রকারের ইন্দ্রিয়-চাঞ্চল্য মিশিয়া থাকে না। কথাটা বুঝান কঠিন। যাঁহাদের এ বস্তুর আদৌ কোনও অভিজ্ঞতা নাই, তাঁহাদিগকে এই ইন্দ্রিয়বিকারবিরহিত স্নায়বীয় বিকারের ও অপূর্ব্ব দৈহিক উল্লাসের কথা বুঝান অসম্ভব। ভাগ্যবানে কখনও কখনও বয়োবৃদ্ধির এবং অভিজ্ঞতাবৃদ্ধির সঙ্গে সঙ্গে এই রসবস্তু যে কি তাহার ইঙ্গিত পাইয়া থাকেন। পুত্র-কন্যা বড় হইয়া উঠিলে তাহাদের দাম্পত্যলীলা দেখিয়া পিতা-মাতার অন্তরে যে অপূর্ব্ব আনন্দ জন্মিয়া থাকে, তাহার দ্বারা কিয়ৎ পরিমাণে নির্ব্বিকার চিত্তের সাত্ত্বিকী বিকারের আভাস পাওয়া যাইতে পারে। ইংরাজীতে এই সম্ভোগকে 'ভাইকেরিয়াস'—( Vicarious ) বিশেষণ দেওয়া হইয়া থাকে। ইংরাজীতে সে সত্যকে 'ভাইকেরিয়াস' (Vicarious ) বলা হয়, আমাদিগের সাধনায় তাহাকেই সত্যভাবে পরকীয়া রস কহিতে পারা যায়। এই পরকীয়া রস সর্ব্বপ্রকারের ইন্দ্রিয় সম্পর্ক-বিবর্জ্জিত। এমন কি, ইন্দ্রিয়সম্পর্কের কল্পনাস্পর্শেও এই রস নষ্ট হইয়া যায়। এই যে নির্ব্বিকার চিত্তের চিদ্বিকার ইহাই মহাপ্রভু-প্রবর্ত্তিত অনর্পিতচরী ভক্তিপন্থার প্রাণ। এই কথাটি না বুঝিলে বাংলার ভক্তিপন্থার মর্ম্ম বুঝা অসম্ভব।

( ৪ )

এই ভক্তিপন্থা ব্রহ্মজ্ঞানের উপরে প্রতিষ্ঠিত। এই জন্যই রাগানুগা ভক্তির প্রথম সোপান শান্তভাব বা শান্তি রস। সর্ব্বভূতে আত্মদৃষ্টি বা ব্রহ্মদৃষ্টিলাভ হইলেই কেবল এই শান্তভাবের প্রতিষ্ঠা সম্ভব হয়। শান্ত সাধনা সাধকের চিত্তপটকে একরঙ্গা করিয়া দেয়। কোনও চিত্রপটে বিচিত্র ছবি আঁকিতে হইলেই সেই পটখানিকে যেমন একরঙ্গা করা আবশ্যক হয়, সেইরূপ সাধকের চিত্তপটে বিচিত্র রসলীলা

ফুটাইতে হইলে সেই চিত্তকে আগে সমভাবাপন্ন করা আবশ্যক। চিত্তের এই অবস্থাকেই 'উজ্জ্বলনীলমণি' নির্ব্বিকারাত্মকাবস্থা কহিয়াছেন। চিত্তের এই সমতাকে লক্ষ্য করিয়াই।

'নির্ব্বিকারাত্মকে চিত্তে ভাবঃ প্রথম বিকারঃ'

ভাবের বা রসের এই সংজ্ঞা নির্দ্দেশ করিয়াছেন। আর কহিয়াছি যে ব্রহ্মজ্ঞান ব্যতিরেকে অর্থাৎ আত্মদৃষ্টি বা ব্রহ্মদৃষ্টি লাভ না হইলে চিত্তের সমতা লাভ হয় না। প্রকৃত ব্রহ্মজ্ঞানী ব্যতীত ভগবল্লীলারস অনুশীলনের অধিকারী কেহ হইতে পারে না, এই জন্যই গুরুশাস্ত্রমুখে এই কথাই শুনিয়াছি।

( ৫ )

মহাপ্রভু প্রবর্ত্তিত অনর্পিতচরী ভক্তিপথে যে কর্ম্মযোগের প্রতিষ্ঠা হইয়াছে তাহা এই লীলাতত্ত্বের সঙ্গে অঙ্গাঙ্গী সম্বন্ধে আবদ্ধ। এই রসমার্গে দাস্য, সখ্য, বাৎসল্য, মধুর এই চারিটি রস ফুটিয়া উঠিয়াছে। পিতামাতা প্রভৃতি গুরুজনের প্রতি পুত্রাদির যে ভক্তি, তাহা যখন রসের পর্য্যায়ে যাইয়া উঠে, তখনই দাস্য রসের প্রকাশ হয়। সাধারণ প্রভুভক্তি বা গুরুভক্তিকে দাস্য রস কহা যায় না। পিতা-মাতা প্রভৃতি গুরুজনের আজ্ঞাপালন করিলেই কিংবা প্রাণপণে তাঁহাদের সেবা করিলেও এই গুরুভক্তি দাস্যরস হয় না। নিঃশেষে আত্মবিলোপ রসের প্রথম লক্ষণ। পিতার ইচ্ছার সঙ্গে পুত্রের ইচ্ছা যখন নিশ্চিহ্ন হইয়া মিশিয়া যায়, পিতা যাহা চাহেন তাহার অতিরিক্ত কোনও কামনা যখন পুত্রের থাকে না তখনই পিতৃভক্তি দাস্যরসের সোপানে অধিরোহণ করে। ঈশা চরিত্র ও খৃষ্ট প্রবর্ত্তিত ভক্তি পন্থা এই দাস্য রসের উপরেই গড়িয়া উঠিয়াছে। মাতৃভক্তি এবং গুরুভক্তি সম্বন্ধেও এই কথাই

সত্য। আর পিতামাতা প্রভৃতি গুরুজনেতে দেববুদ্ধি বা ব্রহ্মবুদ্ধি লাভ না হইলে মানুষ কখনওই তাঁহাদের সঙ্গে এই গভীর একাত্মতা লাভ করিতে পারে না। পিতামাতা গুরুজন সম্বন্ধে সামান্য মানুষ বুদ্ধি লোপ না পাইলে দাস্যরস আস্বাদনে অধিকার জন্মে না। এই জন্যই ব্রহ্মজ্ঞান অথবা সর্ব্বভূতে আত্মজ্ঞান রাগানুগা ভক্তিমার্গের পূর্ব্ববৃত্তসাধন।

( ৬ )

ভূত-শুদ্ধি এবং চিত্তশুদ্ধি ব্যতিরেকে যেমন সত্য ব্রহ্মজ্ঞান লাভ অসাধ্য, সেইরূপ সত্য ব্রহ্মজ্ঞান লাভ ব্যতিরেকে মহাপ্রভু প্রবর্ত্তিত অনর্পিতচারী রাগানুগা ভক্তিসাধন অসাধ্য। আর এই ভক্তিপথ ব্যতিরেকে ভাগবতী লীলামার্গে কর্ম্মযোগের অনুশীলনও অসাধ্য। ভক্তিপথে যে কর্ম্মযোগের প্রতিষ্ঠা হয়, তাহাকে এই ভাগবতী লীলাপথ আশ্রয় করিতেই হয়। এই পথের প্রবর্ত্তক দেহশুদ্ধি ও চিত্তশুদ্ধি। আজি কালি আমরা যাহাকে ইংরাজীতে ethical life বলি, অর্থাৎ যে সাধনের দ্বারা চরিত্রের বিশুদ্ধতা লাভ হয়, ইন্দ্রিয় লালসাদি সংযত হইয়া যায়, তাহাই আমাদের প্রাচীন সাধনার দেহশুদ্ধি এবং চিত্তশুদ্ধির উপায়। সত্যরক্ষা এবং ব্রহ্মচর্য্য বা শুক্রধারণ এই দেহশুদ্ধি ও চিত্ত-শুদ্ধির মূল প্রতিষ্ঠা। সত্যরক্ষা এবং শুক্রধারণের উপরেই আমরা আজি কালি যাহাতে বিশুদ্ধচরিত্র বলি তাহারও প্রতিষ্ঠা হয়। এই জন্যই বিশুদ্ধ চরিত্রলাভ এবং ভূতশুদ্ধি এবং চিত্তশুদ্ধি একই কথা। এখানে প্রাচীন এবং আধুনিক সাধনপথ পরস্পরের সঙ্গে মিশিয়া গিয়াছে। এই কর্ম্মযোগের পথের সাধক ব্রহ্মজ্ঞান। এই ব্রহ্মজ্ঞান লাভ হইলে মানুষে মনুষ্য-বুদ্ধি থাকে না। তখনই সাধক

"অবজানন্তি মাং মূঢ়াঃ মানুষীং তনুমাশ্রিতম্
পরমভাবমজানন্তো মমভূতো মহেশ্বরঃ— "

ভূত মহেশ্বর যে আমি, আমার শ্রেষ্ঠ প্রকাশ যে কি ইহা ধরিতে না পারিয়া অজ্ঞানিগণ আমার মানুষীরূপকে অবজ্ঞা করে—ভগবদ্গীতার এই মহাবাক্যের মর্ম্ম বুঝিতে পারেন। এই ব্রহ্মজ্ঞান লাভ হইলেই কেবল

"কৃষ্ণের যতেক লীলা সর্ব্বোত্তম নরলীলা
নরবপু তাহার স্বরূপ"

মহাপ্রভুর ভক্তি সিদ্ধান্তের এই মূল তত্ত্বের প্রকৃত মর্ম্ম যে কি ইহা প্রত্যক্ষ করা সম্ভব হয়, এই জন্যই এই ব্রহ্মজ্ঞানের উপরে চিরদিন আমাদের দেশে ভক্তিপন্থায় সত্য কর্ম্মযোগের প্রতিষ্ঠা হইয়াছে। অশ্বিনীকুমারের কর্ম্মযোগ এই পথেই গড়িয়া উঠিয়াছিল। এই জন্যই অশ্বিনীকুমারের কর্ম্মজীবনে প্রাচীন সাধনার সঙ্গে আধুনিক আদর্শের একটা অপূর্ব্ব সমন্বয় চেষ্টা দেখিতে পাওয়া গিয়াছে। প্রাচীন ভক্তি-যোগ এবং কর্ম্মযোগের চাবীকাটি দিয়াই অশ্বিনীকুমারের চরিত্রের এবং জীবনের মণিকৌটার দ্বার উদ্‌ঘাটন করিতে হয়।

( ৭ )

কিন্তু অশ্বিনীকুমার কেবল প্রাচীন পন্থারই অনুসরণ করিয়াছিলেন, এমন কথাও বলা যায় না। তিনি যে যুগে জন্মিয়াছিলেন, বাল্যে এবং যৌবনে যে শিক্ষা-দীক্ষা লাভ করিয়াছিলেন, যে আধার এবং আবেষ্টনের ভিতর দিয়া তাঁহার জীবন ও চরিত্র গড়িয়া উঠিয়াছিল, তাহাতে তাঁহার পক্ষে অবিচারিত ভাবে প্রাচীনের অনুবর্ত্তন সম্ভব ছিল না। যুগ-প্রভাবকে অগ্রাহ্য করিয়া অশ্বিনীকুমার গতানুগতিক পন্থা আশ্রয়

করেন নাই। প্রথম যৌবনে ব্রহ্মানন্দ কেশবচন্দ্র এবং তদানীন্তন ব্রাহ্মসমাজের সঙ্গে অশ্বিনীকুমারের অত্যন্ত ঘনিষ্ঠ যোগ ছিল। সেকালের ব্রাহ্ম সমাজের শিক্ষা-দীক্ষার উপরেই অশ্বিনীকুমারের চরিত্রের বনিয়াদ গড়িয়া উঠে। এককালে অশ্বিনীকুমারের বন্ধুরা ভাবিয়াছিলেন যে তিনি ব্রাহ্ম সমাজের আদর্শকে সর্ব্বতোভাবে বরণ করিয়া লইবেন, এবং ব্রাহ্মসম্প্রদায়ভুক্ত হইয়া যাইবেন। তাঁহাদের এই আশা বা আশঙ্কা ফলিয়া উঠে নাই। অশ্বিনীকুমার পিতার আদেশে হিন্দু-সমাজে হিন্দু-পদ্ধতি অনুসারে দার পরিগ্রহ করেন। কিন্তু ব্রাহ্ম-সম্প্রদায়ভুক্ত না হইলেও অশ্বিনীকুমার কোনও দিন প্রথম যৌবনের ব্রাহ্মসমাজের আদর্শকে বর্জ্জন করেন নাই। সেকালের ব্রাহ্ম চরিত্রের দুইটি প্রধান লক্ষণ ছিল ; এক,—সত্যনিষ্ঠা, আর এক,—ইন্দ্রিয়সংযম। এই দুই বিষয়ে অশ্বিনীকুবার চিরদিন খাঁটি ছিলেন। ফলতঃ প্রাচীন ব্রহ্মজ্ঞানসাধনে আমরা যে দেহশুদ্ধি এবং চিত্তশুদ্ধির কথা শুনিতে পাই, আধুনিক ব্রাহ্ম সমাজে এই ইন্দ্রিয়-সংযম বা বীর্য্যধারণ এবং সত্যনিষ্ঠার দ্বারা সেই সাধনাই লাভ হইত। ফলতঃ প্রাচীন সাধনাতেও ব্রহ্মচর্য্য বা বীর্য্যধারণের দ্বারাই দেহশুদ্ধি লাভ হইত। সাধককে শুক্রধারণক্ষম করিবার জন্যই ব্রহ্মচর্য্যের যাবতীয় আচারবিচারের খুঁটিনাটির প্রতিষ্ঠা হইয়াছিল।

"বর্জ্জয়েন্মধুমাংসঞ্চ গন্ধং মাল্যং রসান্ স্ত্রিয়ঃ
যানি দ্রব্যানি সুক্তানি সর্ব্বপ্রাণিহিংসনঞ্চ—"

মদ্য, মাংস, সুগন্ধ দ্রব্য, পুষ্পমালাদি, রসাল খাদ্য, স্ত্রীসংসর্গ, যে সকল খাদ্যদ্রব্য পূর্ব্বদিন পাক হইয়া পরদিন পর্য্যন্ত রাখা হইয়াছে ; আর সকল প্রাণীর হিংসা বর্জ্জন করিবে—এই সকল প্রাচীন ব্রহ্মচর্য্যের

বিধান ব্রহ্মচারীকে সংযতেন্দ্রিয় করিয়া তাঁহার ধাতুর প্রসন্নতা সাধন করিবার জন্যই বিহিত হইয়াছিল। পঞ্চাশ-ষাট বৎসর পূর্ব্বে নূতন ইংরাজী শিখিয়া আমরা যতটা সরাসরিভাবে এ সকল আচারবিচারের ব্যবস্থাকে কুসংস্কারমাত্র বলিয়া বর্জ্জন করিয়াছিলাম, আজ সেভাবে বর্জ্জন করা সম্ভব নহে। সংযতেন্দ্রিয় হওয়া কতটা পরিমাণে যে আমাদের স্নায়ুমণ্ডলের স্বাস্থ্য, শক্তি এবং স্থৈর্য্যের উপর নির্ভর করে, আধুনিক শরীর-বিজ্ঞান এবং মনস্তত্ত্বও ইহা ক্রমে ক্রমে ধরিতে পারিতেছে। খাদ্যাখাদ্য বিচারের উপরে দেহশুদ্ধি নির্ভর করে। আর দেহকে সাধনের অনুকূল করিবার জন্য এ সকল বিচার অগ্রাহ্য করা যায় না। ইহা আজিকালিকার যুক্তিবাদও অস্বীকার করিতে পারে না। এই দেহশুদ্ধির সঙ্গে চিত্তশুদ্ধিও অতিশয় ঘনিষ্টভাবে জড়াইয়া আছে। অশুদ্ধ দেহে অর্থাৎ যে দেহ সংযমসাধনের অনুকূল নহে, তাহার দ্বারা চিত্তশুদ্ধি বা চিত্তের সমতালাভ করা, অর্থাৎ বিষয়-বাসনার গতিবেগ সংযত করা সম্ভব হয় না। এ সকল কথা এখন সকলেই স্বল্পবিস্তর স্বীকার করিতেছেন। এইরূপে আমাদের দেশের প্রাচীন সাধনে দেহশুদ্ধি, চিত্তশুদ্ধি প্রভৃতির প্রয়োজন আধুনিকেরাও আর অগ্রাহ্য করিতে পারেন না। আত্মজ্ঞান বা ব্রহ্মজ্ঞান লাভ করিতে হইলে কোনও না কোনও আকারে এই সকল সাধন অবলম্বন করিতেই হইবে।

( ৮ )

ফলতঃ পঞ্চাশ-ষাট বৎসর পূর্ব্বে আমাদের ব্রাহ্মসমাজেও এই সকল প্রাচীন পরিভাষা ব্যবহৃত না হইলেও বহুল পরিমাণে দেহশুদ্ধি এবং চিত্তশুদ্ধির মূল সাধন অবলম্বিত হইয়াছিল। অশ্বিনীকুমার যখন

ব্রাহ্মসমাজের সঙ্গে মিশিতে আরম্ভ করেন, তখন ব্রাহ্ম সাধারণের মধ্যে বহুল পরিমাণে ব্রহ্মচর্য্যের নিয়মাদি প্রতিষ্ঠিত হইয়াছিল। ব্রহ্মানন্দ কেশবচন্দ্র প্রথম যৌবনে একদিকে খৃষ্টীয় ধর্ম্মনীতির এবং অন্যদিকে পুরুষানুক্রমাগত বৈষ্ণব সংস্কারের প্রভাবে কঠোর বৈরাগ্য সাধন করিয়াছিলেন। অতি অল্প বয়স হইতেই নিরামিষাশী হইয়া 'সর্ব্ব-প্রাণীহিংসনঞ্চ' বর্জ্জন করিয়াছিলেন। মদ্যপান সেকালের ইংরাজী-শিক্ষিতদিগের মধ্যে বহুল প্রচলিত থাকিলেও কেশবচন্দ্র কখনও তাহা স্পর্শ করেন নাই। প্রথম যৌবনে গন্ধমাল্যাদি ভোগবিলাসও বিষবৎ বর্জ্জন করিয়া চলিতেন। কেশবচন্দ্রের প্রভাবে সেকালের ব্রাহ্ম-সমাজেও এই সকল সংযম অবলম্বিত হইয়াছিল। পঞ্চাশ বৎসর পূর্ব্বে ব্রাহ্ম যুবকেরা অনেকেই মনুকে অন্যান্য বিষয়ে সঙ্কীর্ণ কুসংস্কারাচ্ছন্ন বলিয়া বর্জ্জন করিলেও মনুপ্রোক্ত ব্রহ্মচর্য্যের বিধানগুলি আপনাদের ধর্ম্মসাধনের অঙ্গ বলিয়া গ্রহণ করিয়াছিলেন।

অশ্বিনীকুমার যখন ব্রাহ্মসমাজের প্রভাবে আসিয়া পড়েন, তখন ব্রাহ্মেরা সর্ব্বতোভাবে দেহশুদ্ধি এবং চিত্তশুদ্ধির জন্য একদিকে মনুর ব্রহ্মচর্য্যের বিধানগুলি কার্য্যতঃ মানিয়া চলিতেন, এবং অন্যদিকে কায়মনোবাক্যে সত্যরক্ষা করিবার জন্য চেষ্টা করিতেন। এই সত্য-নিষ্ঠা ও ব্রহ্মচর্য্য আমরণ তাঁহার জীবনে, আচরণে এবং চরিত্রে অবলম্বিত হইয়াছিল। ইহারই উপরে তাঁহার কর্ম্মযোগের প্রতিষ্ঠা হয়। এই ব্রহ্মচর্য্য ও সত্যরক্ষার দ্বারা সমদমাদি সাধনসম্পত্তির অধিকারী হইয়া অশ্বিনীকুমার সত্য ব্রহ্মজ্ঞানসাধনে অধিকার লাভ করেন। যদিও প্রথমযৌবনে অশ্বিনীকুমার বেদান্তাদি ব্রহ্মপ্রতিপাদক শাস্ত্রের অনুশীলন করিয়াছিলেন বলিয়া জানা নাই, তথাপি ব্রাহ্মসমাজের

আচার্য্যদিগের উপদেশাদিতে অনেক পরিমাণে অজ্ঞাতসারে তিনি বেদান্ত-বিদ্যার অনুশীলন করিয়াছিলেন। ব্রাহ্মসমাজের সিদ্ধান্ত ও মতবাদ যদিও মহর্ষি দেবেন্দ্রনাথের নেতৃত্বাধীনে শঙ্করবেদান্তের সিদ্ধান্তকে বর্জ্জন করিয়াছিল, তথাপি কোনও কোনও দিক দিয়া দেখিলে তাহা উপনিষদের ব্রহ্মবিদ্যার উপরেই গড়িয়া উঠিয়াছিল। মহর্ষির ব্রাহ্মধর্ম্ম উপনিষদের ব্রহ্মজ্ঞানকেই আশ্রয় করিয়াছিল। ব্রহ্মানন্দ কেশবচন্দ্রের ব্রাহ্মধর্ম্ম ও উপনিষদ্‌কে বর্জ্জন করে নাই, কিন্তু তাহারই সঙ্গে খৃষ্টিয়ান একেশ্বরবাদকে মিলাইয়া লইয়াছিল। মহর্ষি এবং কেশবচন্দ্র উভয়েই নিজেদের ধর্ম্মতত্ত্বে এবং ব্রহ্মজ্ঞানসাধনে আমাদিগের প্রাচীন ব্রহ্মতত্ত্ব এবং পরমাত্মতত্ত্বকে মিলাইয়া লইয়াছিলেন। কেশবচন্দ্র শেষ জীবনে ইহার সঙ্গে ভগবদ্‌-তত্ত্বকেও মিলাইতে চেষ্টা করিয়াছিলেন। এইরূপে সেকালের ব্রাহ্মসমাজে সত্যই ব্রহ্মজ্ঞানসাধনের একটা চেষ্টা হইয়াছিল। আর ব্রাহ্মসমাজের এই ব্রহ্মজ্ঞানের উপরেই অশ্বিনীকুমারের ধর্ম্মজীবন গড়িয়া উঠিয়াছিল। এই ব্রহ্মজ্ঞানের উপরেই প্রথমে তাঁহার ভক্তি-যোগের, এবং এই ভক্তিযোগের উপরে ক্রমে তাঁহার কর্ম্মযোগের প্রতিষ্ঠা হইয়াছিল। এই রূপেই অশ্বিনীকুমারের জীবনের কর্ম্মপথে জ্ঞান এবং ভক্তিযোগের মিলন হইয়াছিল।

অশ্বিনীকুমারের অন্তর্জীবনের অভিব্যক্তির ইতিহাসে প্রথমে ব্রাহ্ম-সমাজের আদর্শে বিশুদ্ধ চরিত্র গঠনের চেষ্টা দেখিতে পাই। ইহারই সঙ্গে সঙ্গে যুক্তি ও বিচারের সাহায্যে তাঁহার অন্তর্নিহিত আস্তিক্যবুদ্ধির উপরে ব্রহ্মজ্ঞান-সাধনের প্রয়াসও প্রত্যক্ষ করি। ব্রাহ্মসমাজের এই ব্রহ্মজ্ঞান বা ঈশ্বরজ্ঞান কেবল শুষ্ক-জ্ঞান ছিল না। মহর্ষির ব্রহ্মজ্ঞানের সঙ্গে মহম্মদীয় সাধকদিগের সখ্যভক্তি নিগূঢ়ভাবে মিশ্রিত ছিল।

কেশবচন্দ্রের ব্রহ্মজ্ঞানের সঙ্গে প্রথমে খৃষ্টিয়ান সাধকদিগের দাস্যভক্তি, এবং পরে আংশিকভাবে বৈষ্ণব সাধনার রাগানুগা ভক্তির ছায়াও মিশিয়া গিয়াছিল। ব্রাহ্মসমাজের সাধনভজন আশ্রয় করিয়া প্রথম যৌবনে অশ্বিনীকুমার এই ভক্তিমিশ্রিত জ্ঞানপন্থার অনুসরণ করিয়াছিলেন। এইখানেই তাঁহার অন্তর্জীবনের এবং ধর্ম্মজীবনের বিকাশ থামিয়া যায় নাই। ক্রমে সদ্‌গুরুর আশ্রয়লাভ করিয়া তিনি এই জ্ঞান এবং ভক্তির পথে আরও বহুদূর পর্য্যন্ত অগ্রসর হইয়াছিলেন। সদ্‌গুরু লাভের পরে অশ্বিনীকুমারের অন্তর্জীবন নূতন ভাবে গড়িয়া উঠে এবং উত্তরোত্তর পরিপূর্ণতা প্রাপ্ত হয়।

আধুনিক যুক্তিবাদ গুরুকরণকে কুসংস্কার বলিয়া বর্জ্জন করিতে চাহিয়াছে। ইহাতে যুক্তিবাদের কোনওই দোষও নাই, কারণ সচরাচর যে ভাবে এ দেশের লোকেরা গুরু বলিয়া থাকেন, তাহাতে ভক্তিসাধনে গুরুর সত্য স্থান যে কি, ইহার কোনই সন্ধান পাওয়া যায় না। অনেক সময় এই গুরুকরণ এবং গুরুশক্তি একটা অতিপ্রাকৃত ঐন্দ্রজালিক ব্যাপার এবং বস্তু বলিয়াই মনে হয়। এই গুরুকরণের যে কোনও বৈজ্ঞানিক ভিত্তি আছে, ইহা ধরা অসম্ভব হয়। এই গুরুকরণের দার্শনিক তত্ত্বটাও বুঝা যায় না। এই জন্য যাঁহারা এ সকল বিষয়ে বিচারবুদ্ধি প্রয়োগ করিতে চাহেন, তাঁহাদের পক্ষে এই গুরুবাদের যুক্তিযুক্ততা স্বীকার করা কঠিন হইয়া উঠে। কিন্তু আমাদের দেশের ভক্তিসাধনে, বিশেষতঃ মহাপ্রভুপ্রবর্ত্তিত বৈষ্ণব-ভক্তিপন্থাতে সদ্‌গুরুর যে স্থান নির্দ্দিষ্ট হইয়াছে, তাহা নিতান্ত যুক্তি ও বিজ্ঞানবিরুদ্ধ নহে। ইহার একটা বোধগম্য দার্শনিক ভিত্তির প্রতিষ্ঠা দেখিতে পাই। ভাগবত পরমতত্ত্ব ভগবানকেই একমাত্র গুরুরূপে

প্রতিষ্ঠা করিয়াছেন। আধুনিক যুক্তিবাদ যাহাকে মানুষ-গুরু বলিয়া বর্জ্জন করিতে চাহে, ভাগবতের গুরু এই জাতীয় নহেন। ভাগবত-সিদ্ধান্তে গুরুকে মানুষ জ্ঞান করা অপরাধ কহিয়াছেন। মর্ত্ত্যবুদ্ধিতে গুরুকে অবজ্ঞা করিবে না ; স্বয়ং ভগবানকেই গুরু বলিয়া জানিবে—ইহাই ভাগবতের অনুশাসন। ইহার অর্থ এই নহে যে গুরুতে ভগবদ্-অধিষ্ঠান আরোপ করিয়া গুরুর ভজনা করিবে। এইরূপ আরোপকে আমাদের শাস্ত্রে 'অধ্যাস' কহিয়াছেন। 'অন্যত্রদৃষ্টঃ পরত্রাভাসঃ'—ভগবান্ ভাষ্যকার অধ্যাসের এই সংজ্ঞা নির্দ্দেশ করিয়াছেন। অর্থাৎ, একস্থানে যাহা দেখা গিয়াছে, অন্যত্র যেখানে তাহা তখন বিদ্যমান নাই, সেখানে তাহার আরোপ করার নামই 'অধ্যাস'। জঙ্গলে সাপ দেখা গিয়াছে ;-ঘরের পৈঠায় সত্য সাপ নাই, এক গাছা দড়ি পড়িয়া আছে ; এই দড়িতে সর্পজ্ঞান আরোপ করাই 'অধ্যাস'। যে মানুষের মধ্যে ভগবানের স্বরূপ প্রত্যক্ষ নহে, তাঁহাতে ভগবত্ত্ব আরোপ করিলে ইহা 'অধ্যাস' হয়। যে গুরুতে ভগবানের প্রকাশ ফুটিয়া উঠে নাই, অর্থাৎ, যাঁহাকে দেখিবামাত্র সাধকের অন্তর্নিহিত নিত্যসিদ্ধ ভগবদ্ভাব জাগিয়া না উঠে, তাঁহার মধ্যে ভগবান্ আছেন, এইরূপ কল্পনা করিলে ইহা 'অধ্যাস' হয়। সদ্গুরুতত্ত্ব বুঝিতে হইলে আগে এই কথাটা বুঝিতে হইবে। সদ্গুরু তিনি যাঁহার মধ্যে ভগবান্ আত্মপ্রকাশ করিয়া প্রকট হয়েন ; যাঁহাকে দেখিলে 'ইহার মধ্যে ভগবান্ আছেন', চক্ষু বুজিয়া এই কল্পনা করিতে হয় না, কিন্তু স্বতঃই অন্তরে ভগবদ্বুদ্ধি জাগিয়া উঠে, কেবল তিনিই সদ্গুরু হইতে পারেন। যেখানে গুরুতে ভগবদ্-সত্তা আরোপ করিতে হয়, সেই গুরুতে আর শালগ্রাম শিলাতে কিম্বা অন্য কোনও প্রতীকে কোনও প্রভেদ থাকে না। সদ্গুরুকে মনুষ্যবুদ্ধিতে

অবজ্ঞা করিবে না , ভগবতের এই অনুশাসনের অর্থ এ নয় যে, সাধক জোর করিয়া এই মনুষ্যবুদ্ধিকে চাপিয়া রাখিবেন, কিন্তু এই মনুষ্যবুদ্ধি আপনা হইতেই জাগিবে না।

ভাগবত একমাত্র পরমতত্ত্ব ভগবানকেই গুরুরূপে প্রতিষ্ঠিত করিয়াছেন। ভগবানের এই গুরুশক্তির দ্বিবিধ প্রকাশ হয়। এক সাধকের অন্তরে অন্তর্য্যামীরূপে, অপর বাহিরে সিদ্ধ মহাপুরুষরূপে। যে সাধক সাধন বলে ভগবদ্‌কৃপায় আপনার অন্তর্নিহিত ভাগবতী শক্তিকে জাগাইয়া সেই শক্তির নিকটে নিঃশেষে আত্মসমর্পণ করিয়া শ্রীভগবানের সঙ্গে একাত্ম হইয়া ভাগবতী তনু লাভ করেন, তাঁহার সকল চেষ্টা, সকল কর্ম্ম, সকল ভাব ভগবদ্‌প্রেরণাতে অনুষ্ঠিত ও স্ফুরিত হয়, তাঁহার নিজের বলিতে কিছুই থাকে না, সেই সাধকই আপনার মধ্যে ভগবানকে প্রকট করিয়া তুলেন। তাঁহার মধ্যে ভগবানের সত্তা আরোপ করিতে হয় না, প্রকাশ প্রত্যক্ষ করা যায়। এই সিদ্ধি যাঁর লাভ হইয়াছে, তিনিই কেবল সদ্‌গুরুপদবাচ্য হয়েন। এই সদ্‌গুরুসাক্ষাৎকার যাঁর ভাগ্যে ঘটিয়াছে, কেবল তিনিই আমাদের সাধনার ভক্তিপন্থায় যে গুরুতত্ত্বের প্রতিষ্ঠা হইয়াছে, তাহার প্রকৃত মর্ম্ম বুঝিতে পারেন। এই সদ্‌গুরুতত্ত্ব আমাদের জ্ঞানের মূল প্রকৃতির উপরে প্রতিষ্ঠিত। আমাদের জ্ঞানের দুই অঙ্গ, এক অন্তরঙ্গ অপর বহিরঙ্গ। আমাদের অন্তরে বস্তুজ্ঞানলাভের জন্য কতকগুলি জ্ঞানের ছাঁচ আছে, এরূপ বলিতে পারা যায়। এই অন্তরের জ্ঞানের ছাঁচগুলিকেই আমাদের প্রচলিত প্রবাদবাক্যে ‘ভাণ্ড’ কহিয়াছে। ‘যাহা নাই ভাণ্ডে, তাহা নাই ব্রহ্মাণ্ডে’—এখানে ভাণ্ড শব্দের ইহাই প্রকৃত অর্থ। এই ভাণ্ডকেই ইংরেজী দর্শনে intution কহে। ইহাকেই মহর্ষি

দেবেন্দ্রনাথ তাঁহার ব্রাহ্মধর্ম্মতত্ত্বে আত্মপ্রত্যয় কহিয়াছেন। আমাদের অন্তরের ভাণ্ড বা জ্ঞানের ছাঁচগুলি বা intution or আত্ম-প্রত্যয় বস্তুর বহিঃসাক্ষাৎকার ব্যতীত সচেতন বা কার্য্যক্ষম হয় না। বাহিরের বস্তুসাক্ষাৎকারেই কেবল ভিতরের এই জ্ঞানের ছাঁচগুলি পরিপূর্ণ হইয়া একদিকে নিজেদের প্রকৃতি এবং আকার, এবং অন্যদিকে বাহিরের বস্তুজ্ঞান প্রকাশ করিয়া থাকে। সুতরাং 'যাহা নাই ভাণ্ডে, তাহা নাই ব্রহ্মাণ্ডে', ইহাতে সত্যের এক দেশ মাত্র প্রকাশিত করে। এই কথাটা যেমন সত্য, 'যাহা দেখি না ব্রহ্মাণ্ডে, তাহা জাগে না ভাণ্ডে', এই কথাটাও সেইরূপই সত্য। কেবল ভাণ্ডের দ্বারা জ্ঞানলাভ হয় না, কেবল ব্রহ্মাণ্ডের দ্বারাও হয় না। ভাণ্ড এবং ব্রহ্মাণ্ড উভয়ের যোগেতেই জ্ঞান সম্ভব হয়। আত্মপ্রত্যয় এবং বস্তু সাক্ষাৎকার উভয়ই জ্ঞানলাভের জন্য সমান প্রয়োজনীয়।

ব্রহ্মজ্ঞান বা ভগবদ্-জ্ঞান সম্বন্ধেও এই কথাই সত্য। অন্তর্নিহিত নিত্যসিদ্ধ ব্রহ্মজ্ঞান বা ভগবদ্-জ্ঞান বাহিরে ব্রহ্মসত্তার বা ভগবদ্-সত্তার প্রকাশ ব্যতিরেকে কখনও জন্মে না, জন্মিতেই পারে না। যতক্ষণ না বাহিরে ব্রহ্মপ্রকাশ বা ভগবদ্-প্রকাশ হইয়াছে, ততক্ষণ পর্য্যন্ত সত্য ব্রহ্মজ্ঞান বা ভগবদ্-জ্ঞানলাভ অসম্ভব। আর আমাদের জ্ঞানের এই মূল প্রকৃতির উপরেই আমাদের ভক্তিপন্থায় সত্য সদ্‌গুরুতত্ত্বের প্রতিষ্ঠা হইয়াছে। অশ্বিনীকুমারের জ্ঞান, ভক্তি এবং কর্ম্মযোগসাধনে এই জন্যই সদ্‌গুরুলাভ একটা বিশেষ ঘটনা।

অশ্বিনীকুমারের পরম সৌভাগ্যে পূজ্যপাদ বিজয়কৃষ্ণ গোস্বামী মহাশয়কে সদ্‌গুরুরূপে পাইয়াছিলেন। গোস্বামী মহাশয় এই যুগের মানুষ ছিলেন। বর্ত্তমান যুগে চিন্তা এবং সাধনার সঙ্গে গোস্বামী

মহাশয় আমাদের দেশের সনাতন সাধনার একটা অপূর্ব্ব সমন্বয় করিয়া এই সমন্বয়ের উপরেই নিজের ধর্ম্মজীবনকে গড়িয়া তুলিয়াছিলেন। এই অপূর্ব্ব সমন্বয়ের উপরেই তাঁহার অলোকসামান্য সিদ্ধির প্রতিষ্ঠা হইয়াছিল। গোস্বামী মহাশয়ের শিক্ষাদীক্ষা এবং গুরুশক্তিপ্রভাবেই অশ্বিনীকুমারের ধর্ম্মজীবন এবং কর্ম্মজীবন গড়িয়া উঠিয়াছিল। অশ্বিনী-কুমারকে বুঝিতে হইলে তাঁহার গুরুকে ভাল করিয়া জানা প্রয়োজন।

গোস্বামী মহাশয়ও অশ্বিনীকুমারের মতন ব্রাহ্মসমাজেরই লোক ছিলেন। বর্ত্তমান যুগে ব্রাহ্মসমাজের সাধনপথেও যে সর্ব্বভূতে ব্রহ্মদৃষ্টিলাভ এবং এই ব্রহ্মজ্ঞানের উপরে শ্রীশ্রীমন্মহাপ্রভুপ্রবর্ত্তিত অনর্পিতচরী ভক্তিপথে সিদ্ধিলাভ সম্ভব, গোস্বামী মহাশয়ের জীবনে এবং চরিত্রে এই কথাটাই প্রমাণ হইয়াছে। সর্ব্বসংস্কারবর্জ্জিত না হইতে পারিলে সত্য ব্রহ্মজ্ঞানলাভের অধিকার জন্মে না। পুরুষানু-ক্রমাগত সংস্কার এবং গতানুগতিক ধর্ম্মের অনুসরণ মানুষকে সত্যে প্রতিষ্ঠিত করতে দেয় না। এ পথে মানুষ কলের পুতুলের মতন নির্দ্দিষ্ট আচার-বিচার মানিয়া চলে। এ সকল আচার-বিচার প্রতিপালনে তাহার ধর্ম্মজিজ্ঞাসা বা ব্রহ্মজিজ্ঞাসার উদয় হয় না। প্রচলিতে সন্দেহ উপস্থিত না হইলে জিজ্ঞাসা জাগে না। জিজ্ঞাসা না জাগিলে বিচারের প্রেরণা জাগে না। বিচার ব্যতিরেকে কোনও সত্যই সাধকের অনুভবে প্রতিষ্ঠিত হয় না। অনুভবে যাহা প্রতিষ্ঠিত হয় না, তাহা অপরোক্ষ জ্ঞান নহে। এই জন্যই আমাদের প্রাচীনেরা 'অনুভূতিপর্য্যন্তং জ্ঞানং', জ্ঞানের এই সংজ্ঞা দিয়া গিয়াছেন। সংস্কার মাত্রেই তাহা ভালই হউক, আর মন্দই হউক, মানুষের জ্ঞানকে আবৃত করিয়া রাখে। সংস্কার যত বদ্ধমূল হয়, ততই তাহা প্রকৃত জ্ঞানলাভের

অন্তরায় হইয়া থাকে। সংস্কারবদ্ধ গতানুগতিক ধর্ম্মে নিষ্ঠা দ্বারা কিয়ৎপরিমাণে দেহশুদ্ধি এবং চিত্তশুদ্ধিলাভ হইলেও অপরোক্ষ জ্ঞানলাভ সম্ভব হয় না। এই জন্যই জ্ঞানসাধনে প্রথম কথা সর্ব্বসংস্কার-বর্জ্জন। সর্ব্বসংস্কার বর্জ্জন করিয়া মনোদর্পণ নির্ম্মল হইলেও তাহার উপরে সত্যের স্বরূপ প্রতিভাত হয়। ইহাই সাধনপথে সংস্কার-বর্জ্জনের প্রয়োজন।

গোস্বামী মহাশয় শ্রীমন্ অদ্বৈত আচার্য্যের বংশে পরমভাগবত বৈষ্ণবকুলে জন্ম গ্রহণ করিয়াও পৈতৃক সংস্কারে আবদ্ধ হন নাই। প্রথম যৌবনে পৈতৃক ব্যবসায় করিতে করিতেই তাঁহার ধর্ম্মজিজ্ঞাসার উদয় হয়। নিজে অসিদ্ধ থাকিয়া অপরকে সাধনপথে পরিচালিত করা অসাধ্য ইহা বুঝিয়াই গোস্বামী মহাশয় পৈতৃক গুরুগিরি ব্যবসায় পরিত্যাগ করেন। বেদান্ত পড়িয়া প্রচলিত দেবোপাসনায় তাঁহার অনাস্থা জন্মে। ক্রমে শঙ্করবেদান্ত সিদ্ধান্তে অতৃপ্ত হইয়া মৌখিক ব্রহ্মজ্ঞান মুক্তি দেয় না, দিতে পারে না, ইহা প্রত্যক্ষ করিয়া গোস্বামী মহাশয় ক্রমে ব্রাহ্মসমাজের প্রতি আকৃষ্ট হয়েন। মহর্ষি দেবেন্দ্রনাথের প্রাণস্পর্শী উপদেশে ও ঈশ্বরভক্তির উচ্ছ্বাসে তাঁহার চিত্তকে ব্রাহ্মসমাজের সাধনপথে প্রবর্ত্তিত করে। নিষ্ঠাসহকারে এই নূতন সাধন অবলম্বন করিয়া গোস্বামী মহাশয় ক্রমে শমদমাদি ষট্‌সম্পত্তি-লাভে প্রকৃত ব্রহ্মজ্ঞানসাধনে অধিকারী হয়েন। তাঁহার সত্যনিষ্ঠা তাঁহাকে আদি ব্রাহ্মসমাজ হইতে বিচ্ছিন্ন করিয়া ব্রহ্মানন্দ কেশবচন্দ্রের সঙ্গে ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজে লইয়া যায়। কেশবচন্দ্রের ভাব ও ভক্তিপ্রবণ উপাসনাদি ক্রমে ক্রমে গোস্বামী মহাশয়ের অন্তরে বিশুদ্ধা বৈধী ভক্তি প্রতিষ্ঠা করে। এখানেই তাঁহার অধ্যাত্ম-জীবনের বিকাশ

থামিয়া যায় নাই। তাঁহার সত্যনিষ্ঠা এবং ধর্ম্মপিপাসা তাঁহাকে চারিদিকে সত্য এবং ভগবানের অন্বেষণে ছুটাইয়া লইয়া যায়। ক্রমে তিনি ব্রাহ্মসমাজের সাধনের সঙ্গে সঙ্গে আমাদিগের কর্ত্তাভজা সম্প্রদায়ের নামযপ এবং রাজযোগ সাধন করিতে আরম্ভ করেন। প্রাণায়ামাদি এবং এই নূতন ভক্তিযোগ সাধনের দ্বারা তাঁহার পরিপূর্ণ দেহশুদ্ধি ও চিত্তশুদ্ধি লাভ হইলে গুরুশক্তি-সঞ্চারে ব্রহ্মদর্শন বা অপরোক্ষ ব্রহ্মানুভূতি লাভ হয়। তখন তাঁহার জীবনে ও চরিত্রে—

'ভিদ্যতে হৃদয়গ্রন্থিশ্ছিদ্যন্তে সর্ব্বসংশয়াঃ
ক্ষিয়ন্তে চাঽস্যকর্ম্মাণি তস্মিনদৃষ্টে পরাবরে।'

এই শ্রুতিবাক্য ফলিয়া উঠে। তখন হইতে তাঁহার সকল আত্ম-সুখকামনা নিঃশেষে নষ্ট হইয়া যায়। ব্রহ্মসাক্ষাৎকারলাভে তাঁহার চিত্তের যাবতীয় সংশয় নিঃশেষে দূরীভূত হয়। কর্ম্মফললাভের লালসা হইতে যে কর্ম্মবন্ধনের সৃষ্টি হইয়া থাকে, সে কর্ম্ম নিশ্চিহ্ন হইয়া ক্ষয় প্রাপ্ত হয়। তখন হইতে গোস্বামী মহাশয় সর্ব্বভূতে আত্মদৃষ্টি বা ব্রহ্মদৃষ্টি লাভ করিয়া অন্তরে বাহিরে সম্পূর্ণ দ্বন্দ্বাতীত লইয়া সত্য ভক্তির বনিয়াদ শান্তভাবেতে অচ্যুত প্রতিষ্ঠা লাভ করেন। এই অবস্থা লাভ হইলে পরে তাঁহার চক্ষে আর জীব, জীব রহিল না, শিবরূপে ফুটিয়া উঠিল। মানুষ, মানুষ রহিল না, ব্রহ্মপ্রকাশরূপে ফুটিয়া উঠিল। তখন গোস্বামী মহাশয়ের মধ্যে

'স্থাবর জঙ্গম দেখে দেখে না তার মূর্ত্তি
যাঁহা নেত্র পড়ে হয় ইষ্টদেবস্ফূর্ত্তি—'

এই তত্ত্বটা প্রকাশিত ও স্বপ্রমাণ হইল। নরের মধ্যে নারায়ণ প্রকট হইয়া উঠিলেন। এই যে অদ্বৈত ব্রহ্মসিদ্ধি, ইহারই উপরে

গোস্বামী মহাশয়ের জীবনে ও চরিত্রে মহাপ্রভু প্রবর্ত্তিত অনর্পিতচরী রাগানুগা ভক্তির মূর্ত্তি গড়িয়া উঠিতে লাগিল। এই ভক্তিপথেই তিনি আমাদিগের প্রাচীন মহাজনসিদ্ধান্ত প্রত্যক্ষ করিয়া মহাজন পন্থা অনুসরণে ভগবল্লীলার সম্ভোগ ও অনুবর্ত্তন করিতে আরম্ভ করেন। এইরূপেই গোস্বামী মহাশয় ব্রাহ্মসমাজের সাধনপথেই ক্রমে ক্রমে অপরোক্ষ ব্রহ্মানুভূতি লাভ করিয়া এই ব্রহ্মজ্ঞানের উপরেই ভাগবতী লীলাতত্ত্ব প্রত্যক্ষ করিয়া মহাপ্রভু-প্রবর্ত্তিত রাগানুগা ভক্তিসাধনে অলোকসামান্য সিদ্ধিলাভ করিয়াছিলেন। এই সিদ্ধিবলেই ভাগবতী তনু পাইয়া গোস্বামী মহাশয় সত্য সদ্‌গুরুর আসন লাভ করেন।

গোস্বামী মহাশয় ব্রাহ্মসমাজের সাধনকে এবং সিদ্ধান্তকে বর্জ্জন করিয়া তাহার বিপরীত কোনও সাধন বা সিদ্ধান্ত অবলম্বন করেন নাই; কিন্তু স্বাভাবিক ক্রমবিকাশের পথে এই সাধনকে ক্রমে অতিক্রম করিয়া ইহারই পরপর স্বাভাবিক বিকাশসোপানে অধিরোহণ করিয়া শেষে চরম সিদ্ধিলাভ করেন; এই কথাটা না বুঝিলে গোস্বামী মহাশয়ের সাধনসূত্র এবং সিদ্ধির স্বরূপ বুঝা যাইবে না। আর এইটি না বুঝিলে গোস্বামী মহাশয় কিরূপে বিশেষভাবে আমাদের এই যুগের মানুষ হইয়াছিলেন, এই সত্যটাও বুঝা যাইবে না।

অশ্বিনীকুমারও ব্রাহ্মসমাজের সাধনপথে চলিয়াই ক্রমে তাঁহার ভক্তিযোগ এবং কর্ম্মযোগের পথে প্রবেশ করেন। ব্রাহ্মসমাজের সাধনের দ্বারা অনেকটা দেহশুদ্ধি এবং চিত্তশুদ্ধি লাভ করিয়াই তিনি গোস্বামী মহাশয়ের আশ্রয় লাভ করেন। গোস্বামী মহাশয়ের সাধনে অতিপ্রাকৃত অথবা ব্রাহ্মসমাজের সাধনের বিরোধী কোনও কিছু ছিল না। গোস্বামী মহাশয় আমাদের দেশের প্রাচীন সদ্‌গুরুদিগের

পন্থা অবলম্বনে ভিন্ন ভিন্ন দীক্ষার্থীদিগকে তাঁহাদের ভিতরের প্রকৃতি অনুযায়ী ইষ্টনাম দান করিতেন। ব্রাহ্মসমাজের লোকদিগকে তিনি ব্রহ্মনামই দিতেন। আমার বোধহয় অশ্বিনীকুমারকেও এই ব্রহ্মনামই দিয়াছিলেন। এই নাম যপ গোস্বামী মহাশয়ের সাধনের মুখ্য কথা ছিল। নিঃশ্বাসে প্রশ্বাসে নামযপ করিবে—তাঁহার এই উপদেশ ছিল। তিনি প্রত্যেক সাধককে তাঁহার ইষ্টমন্ত্র দিবার সময়ে নামের অর্থটি বুঝাইয়া দিতেন; এবং এই অর্থকে ধ্যান করিয়া নামযশ করিতে হইবে ইহা বলিয়া দিতেন। ক্লীং হ্রীং প্রভৃতি বৈদিক বা তান্ত্রিক বীজের সঙ্গে গোস্বামী মহাশয়ের প্রদত্ত ইষ্টমন্ত্রের কোনও যোগ ছিল না। একমাত্র ব্রহ্মপ্রতিপাদক ওঁকারের অথবা প্রণবের সঙ্গে তাঁহার প্রদত্ত ইষ্টমন্ত্র যুক্ত থাকিত। এই ওঁ সৃষ্টিস্থিতি প্রলয় যাহা হইতে সেই পরমতত্ত্বকে নির্দ্দেশ করে, এই কথাটা বিশদরূপে বুঝাইয়া দিতেন। সুতরাং যে যে নামই জপ করুক না কেন, যপ করিবার সময় তাহাকে পরমব্রহ্মের বা পরমতত্ত্বের ধ্যান করিতে হইত। গোস্বামী মহাশয়ের সাধনে নিষেধ ছিল মদ্যপান, পরদার বা ব্যভিচার, পরনিন্দা এবং মিথ্যা আচরণ, আর নিষেধ ছিল মাংস, ডিম এবং উচ্ছিষ্ট ভক্ষণ। এ ছাড়া আর কোনও বাঁধাবাঁধি ছিল না। তাঁহার সাধনের বিধি ছিল ভূতশুদ্ধির জন্য প্রাণায়াম, সাধুভক্তি এবং সাধুসঙ্গ, আর নিয়মিতরূপে নামযপ। এই বিধিনিষেধের বাহিরে শিষ্যেরা স্বাধীনভাবে যদৃচ্ছা জীবনযাত্রা নির্ব্বাহ করিতে পারিতেন। এইজন্য নিরাকার উপাসনা বা সাকার উপাসনা, বর্ণাশ্রমধর্ম্ম প্রতিপালন বা বর্ণাশ্রমধর্ম্ম বর্জ্জন, এ সকল বিষয়ে গোস্বামী মহাশয়ের সাধনের লোকেরা সম্পূর্ণ স্বাধীন ছিল। সনাতন হিন্দু, জ্ঞানপন্থীই হউন বা

কর্ম্মপন্থীই হউন, বৌদ্ধ ও জৈন মতাবলম্বী, আধুনিক আর্য্যসমাজী বা ব্রাহ্ম, এমন কি মুসলমান বা খৃষ্টিয়ান, সকলেই এই সাধন গ্রহণ করিতে পারিতেন। কোনও বিশিষ্ট সিদ্ধান্ত বা ধর্ম্মসম্প্রদায়ের সঙ্গে গোস্বামী মহাশয়ের সাধনের কোনও বিরোধ ছিল না। এই দিক দিয়া দেখিলে গোস্বামী মহাশয়ের সাধন সত্যই অসাম্প্রদায়িক বা সার্ব্বজনীন, একথা বলা যাইতে পারে।

অশ্বিনীকুমার এই সাধন অবলম্বন করিয়া গুরুশক্তিপ্রভাবে এবং গুরুকৃপায় উত্তরোত্তর ভক্তিযোগ ও কর্ম্মযোগের পথে অগ্রসর হইয়াছিলেন। তাঁহার ভক্তিযোগ এবং কর্ম্মযোগ উভয়ই সত্য ব্রহ্মজ্ঞানের উপরে প্রতিষ্ঠিত হইয়াছিল। এই ব্রহ্মজ্ঞান প্রথমে বিচারযুক্তির দ্বারা প্রতিষ্ঠিত হয়। এই জ্ঞানের দুই পথ। এক ব্যতিরেকী, অপর অন্বয়ী। যাহা কিছু দেখিতেছি শুনিতেছি, অনুমান উপমানাদির দ্বারা যাহার প্রতিষ্ঠা করিতেছি, তাহা কিছুই ব্রহ্ম নহে, এই ভাবেই ব্যতিরেকী ব্রহ্মজ্ঞানসাধন করিতে হয়। এইরূপে যখন জড়েতে আত্মবুদ্ধি, ইন্দ্রিয়প্রত্যক্ষের উপরে অতিন্দ্রিয়ের অধ্যাস, এবং ব্রহ্মবস্তু বা তত্ত্ববস্তু অবাঙ্‌মনসোগোচর এই প্রতীতি জন্মে ; এক কথায় যখন ব্রহ্মতত্ত্ব নিরাকার নির্ব্বিশেষ তত্ত্ব এই ছয় বিশ্বাস জন্মে, তখনই নিরাকার ব্রহ্মজ্ঞান লাভ হয়। কিন্তু জ্ঞানপথে ইহাই শেষ কথা নহে। এই নিরাকার ব্রহ্মজ্ঞান পরিপূর্ণ ব্রহ্মজ্ঞান নহে। এই নিরাকার ব্রহ্মজ্ঞানের দ্বারা বিশ্বসমস্যার নিঃশেষ মীমাংসা হয় না। এই নিরাকার-ব্রহ্মজ্ঞানের দ্বারা প্রাণেরও তৃপ্তি হয় না। এই নিরাকার ব্রহ্মজ্ঞানের উপরে ভক্তি গড়িয়া উঠিতে পারে না। এই জন্যই এই ব্যতিরেকী উপাসনার দ্বারা চিত্ত নির্ব্বিকার এবং বুদ্ধি নির্ম্মল হইলে পরে সাধকের

অন্বয়ী উপাসনার অধিকার জন্মে। তখন সাধক যে শব্দস্পর্শরূপরসগন্ধময় বিশ্বকে ব্রহ্ম নহে বলিয়া পরমার্থ সম্পর্কশূন্য করিয়া তুলিয়াছিলেন, তাহাকেই আবার পরমতত্ত্বের অধিষ্ঠানের দ্বারা পরিপূর্ণ করিয়া তুলেন। যে পথে ইন্দ্রিয়াতীত-ব্রহ্মসত্তার দ্বারা ইন্দ্রিয়গ্রাহ্য বিশ্ব আচ্ছন্ন এবং পরিপূর্ণ হইয়া উঠে, তাহাই অন্বয়ী উপাসনার পথ। এই পথেই ইন্দ্রিয়াতীত ব্রহ্মতত্ত্বকে ভাবাঙ্গসাধনের আশ্রয়ে বিশ্বময় প্রত্যক্ষ করা যায়; এবং ইন্দ্রিয়ভোগ্য বিষয়ের মধ্যেই সাধক ব্রহ্মানন্দ সম্ভোগ করিতে পারেন। এই অবস্থায় সাধকের নিকটে শব্দ অশব্দের দ্বারা পরিপূর্ণ হইয়া উঠে, রস অরসের দ্বারা রসায়িত হয়, গন্ধ অগন্ধকে আস্বাদিত করায়। ইন্দ্রিয়ের দ্বারা যাহা গ্রহণ করা অসম্ভব তাহাই ইন্দ্রিয়গ্রাহ্য বিষয়ের মধ্যে আপনাকে ফুটাইয়া তুলে। অরূপও তখন ভাব-ও-রূপ ধারণ করিয়া থাকেন। এই প্রত্যক্ষ রূপের ভিতরেই তখন চক্ষু বাহ্য হারাইয়া অরূপের সাক্ষাৎকার লাভ করে। এই অবস্থাতেই রাগানুগা ভক্তির সূচনা হয়।

আমি যখন প্রথমে একটু ঘনিষ্ঠভাবে অশ্বিনীকুমারের পরিচয় পাই, সে আজ প্রায় চল্লিশ বৎসরের কথা, তখন তিনি এই অবস্থাতে প্রবেশ করিতেছিলেন। প্রথম যৌবনের ব্রাহ্মসমাজের সাধনভিত্তির উপরে অশ্বিনীকুমারের অন্তর্জীবনে তখন এই ভাবাঙ্গগঠনের সূত্রপাত হইয়াছে। সে সময় তিনি প্রায় প্রতিদিনই সন্ধ্যার পরে দুই চারি জন অতিশয় অন্তরঙ্গ সতীর্থের সঙ্গে কীর্তনানন্দে নিমগ্ন হইয়া থাকিতেন। শোনা যায় যে কখনও কখনও এমনিভাবে বিভোর হইয়া যাইতেন যে, জড় এবং উদ্ভিদকেও আনন্দমূরতি জ্ঞানে আলিঙ্গন করিতে ছুটিয়া যাইতেন। এ অবস্থার সত্য বর্ণনা করা কঠিন। একদিকে ইহা নিতান্ত

কাল্পনিক ; আর এক দিকে ইহাকে একান্ত বাস্তবও বলা যায় না। সচ্চিদানন্দ পুরুষের অপরোক্ষ অনুভূতির পূর্ব্বে কোনও কোনও ভাগ্যবান্ সাধকের এইরূপ ভাবোন্মত্ততা জন্মিয়া থাকে। হতভাগ্য যাঁহারা তাঁহাদের এই ভাবাঙ্গ রাজ্যেই জ্ঞান এবং ভক্তির বিকাশ আপাততঃ শেষ হইয়া যায়। বস্তুপ্রত্যক্ষ তাঁহাদের ঘটে না, এ জীবনে ঘটে না, পরজন্মে সে সিদ্ধিলাভের জমিটা প্রস্তুত হইয়া থাকে মাত্র। কিন্তু ভগবদ্-প্রত্যক্ষ-লাভ না হইলেও এই ভাবাঙ্গসম্পদ্‌লাভ ছোট কথা নয়। এই ভাবাঙ্গ-সম্পদ্ যার লাভ হইয়াছে, বস্তুসাক্ষাৎকার লাভ না হইলেও এই ভাবাঙ্গের উপরে ভগবদ্‌স্বরূপের আভাস পড়িয়া সাধককে সত্য, ভক্তি এবং কর্ম্মযোগের পথে বহুদূর পর্য্যন্ত লইয়া যায়। এই মহাভাগ্য অশ্বিনীকুমারেরও লাভ হইয়াছিল

এই জন্য অশ্বিনীকুমার যে ভক্তিযোগ এবং কর্ম্মযোগের কথা লিখিয়া গিয়াছেন, তাহা কেবল শোনা বা পড়া কথা নহে, তাহার মধ্যে অশ্বিনীকুমারের নিজের জীবনের এবং সাধনের অনেক প্রত্যক্ষ অভিজ্ঞতা লুকাইয়া আছে।

---

( ১ )*

অশ্বিনীকুমারের অন্তর্জীবনের সূত্রটি পূর্ব্ব প্রবন্ধে ধরিবার চেষ্টা করিয়াছি। কি অবস্থাধীনে, কোন্ কোন্ সূত্র অবলম্বনে অশ্বিনীকুমারের কর্ম্মযোগ গড়িয়া উঠিয়াছিল, ইহার আলোচনা করিয়াছি। কিন্তু যাহার প্রকৃতির ভিতরে যে বস্তু নাই, কেবল বাহিরের শক্তির প্রেরণায় সে বস্তু তাহার মধ্যে গড়িয়া উঠিতে পারে না। অশ্বিনীকুমারের কর্ম্মযোগের মূল ভিত্তি তাঁহার প্রকৃতির ভিতরেই নিহিত ছিল। ভক্তিপথে কর্ম্মযোগের মূল প্রেরণা ভগবদ্-প্রীতি। মানুষের প্রতি যাহার ভিতরে একটা স্বাভাবিক টান না থাকে সে সত্য ভগবদ্-প্রীতি কখনওই লাভ করিতে পারে না। অশ্বিনীবাবুর চরিত্রে বাল্যকাল হইতেই শুনিয়াছি এই লক্ষণটা দেখা গিয়াছে। প্রথম যৌবনে বিশ্ববিদ্যালয়ের শিক্ষা শেষ করিয়া অশ্বিনীকুমার শ্রীরামপুর চাতরার স্কুলে প্রধান শিক্ষকের পদ গ্রহণ করেন। এ সময় অশ্বিনী-কুমার ব্রাহ্মসমাজের সঙ্গে অল্পবিস্তর ঘনিষ্ঠভাবে যুক্ত ছিলেন। ব্রহ্মানন্দ কেশবচন্দ্রের প্রভাবে তাঁহার চরিত্র গড়িয়া উঠিতেছিল। এই জন্য সেকালের ব্রাহ্ম চরিত্রের সাধুতা এবং সংযম অশ্বিনীকুমারের চরিত্রেও প্রতিষ্ঠালাভ করিয়াছিল। কিন্তু সেকালের ব্রাহ্ম সমাজের লোকেরা যেরূপ একদিকে এই সাধুতা ও সংযমের অনুশীলন করিতেন, সেইরূপ অন্যদিকে অপরকেও এই বিশুদ্ধ চরিত্র লাভের জন্য কঠোর শাসন করিতে চাহিতেন। তাঁহারা অসংযম এবং অসাধুতা দেখিলে অতিশয় অসহিষ্ণু হইয়া উঠিতেন। অশ্বিনীকুমারের মধ্যে এই অসহিষ্ণুতা দেখা যায় নাই। এই জন্য যাঁহারা তাঁহার চরিত্রের উচ্চ আদর্শ লাভ

*বঙ্গবাণী মাঘ, ১৩৩০

করিতে পারিতেন না, তাঁহারাও অশ্বিনীকুমারের স্নেহ, সহানুভূতি বা সহবাস হইতে বঞ্চিত হইতেন না। শ্রীরামপুরে যখন তিনি শিক্ষকতা করেন, তখন তাঁহার চরিত্রের এই দিকটা বিশেষভাবে প্রকাশিত হইয়াছিল। শ্রীরামপুরের স্কুলের উচ্চশ্রেণীর ছাত্রদের কেহ কেহ, শোনা যায়, অশ্বিনীকুমারের অপেক্ষা বয়সে নাকি বড়ই ছিলেন। আর বয়সের তুলনায় যাহাই হউক না কেন, অশ্বিনীকুমার সে সময় দেখিতে অনেকটা বালকের মতই নাকি ছিলেন। এইজন্য চাতরা স্কুলের বালকেরা অশ্বিনীকুমারকে প্রধান শিক্ষকের প্রাপ্য সম্মান দিতে প্রথমে প্রথমে রাজী ছিল না। এই কারণে প্রথমে স্কুলে কিঞ্চিৎ-পরিমাণে যথারীতি শাসন এবং শৃঙ্খলার ত্রুটি দেখা যাইতে আরম্ভ করে। স্কুলের তত্ত্বাবধায়ক ৺নন্দলাল গোস্বামী মহাশয় ইহাতে একটু ভীত হইয়া পড়েন, এবং এই প্রিয়দর্শন সুকোমল প্রকৃতি প্রধান শিক্ষকের দ্বারা বুঝি বা কাজ চলিবে না, এইরূপ আশঙ্কাও করিতে আরম্ভ করেন। কিন্তু অতি অল্পদিন মধ্যেই চাতরা স্কুলের ছাত্রদিগের মধ্যে এক আশ্চর্য্য পরিবর্ত্তন দেখা যাইতে আরম্ভ করিল। প্রধান শিক্ষকের শাসনদণ্ডের ভয়ে নহে, কিন্তু তাঁহার চরিত্রের অলক্ষ্য আকর্ষণে অতি অসংযত ছাত্ররাও ক্রমে সংযত হইয়া উঠে। এইখানেই অশ্বিনীকুমারের ভবিষ্যৎ কর্ম্মযোগের মূল সূত্রটি যে কি ছিল ইহা দেখিতে পাওয়া যায়। ব্রাহ্ম সমাজের তদানীন্তন সাধনে সাধুতা এবং সংযমের সঙ্গে অশ্বিনীকুমারে প্রকৃতি-নিহিত উদারতা এবং ভিন্ন মত ও ভিন্ন ভাবের সহিষ্ণুতা মিলিত হইয়া তাঁহাকে ভবিষ্যৎ লোকনায়কত্বের জন্য প্রস্তুত করিতে আরম্ভ করে। এইখানেই তাঁহার কর্ম্মপ্রতিষ্ঠানের নিগূঢ় সঙ্কেতটি পাওয়া যায়।

আযৌবন অশ্বিনীকুমার মানুষকে মানুষ বলিয়াই বড় ভালবাসিতেন। তাঁহার এই মানব-প্রীতিতে ভালমন্দ বিচার ছিল না। যারা ভাল, তাহাদিগকে যেমন ভালবাসিতেন, যারা লোকচক্ষে ভাল নয় তাহাদিগকেও প্রায় সেইরূপই ভালবাসিতেন। নিজে সাধুচরিত্র হইয়াও যারা সাধুচরিত্র নহে, তাহাদিগকে তিনি কখনও দূরে ফেলিয়া রাখিতে পারিতেন না। তখনও তাঁহার পরে নারায়ণ বুদ্ধি জাগ্রত হয় নাই। এ বুদ্ধি পরে জাগিয়াছিল। সেকালের ব্রাহ্ম-সিদ্ধান্ত মানুষ এবং দেবতার মধ্যে যে ব্যবধান রচনা করিয়াছিল, অশ্বিনীকুমারের মতবাদে তাহা তখনও নষ্ট হইয়া যায় নাই। তথাপি মানুষকে মানুষ জানিয়াও ভালমন্দ জড়ান মানুষ বলিয়াই প্রাণের প্রকৃতিগত টানে অশ্বিনীকুমার যাহার সহবাসে আসিতেন, তাহাকেই নিজের প্রাণের ভিতরে টানিয়া লইতেন। আর এই জন্যই আপনার ভিতরের সাধুতা এবং প্রীতির শক্তির দ্বারা অপরের অসাধুতা এবং অসংযমকে তাহাদের অজ্ঞাতসারে শোধন করিয়া লইতেন। এইরূপই শুনিয়াছি শ্রীরামপুরের সে সময়ের উচ্ছৃঙ্খল-চরিত্র যুবকদিগকে অশ্বিনীকুমার সংযত এবং সু-শাসিত করিয়া তুলিয়াছিলেন। বাহিরের শাসন ছাড়াও যে চঞ্চলমতি যুবকগণকে সংযত ও সাধুশীল করা যায় ইহা দেখিয়া নন্দলাল গোস্বামী মহাশয় নাকি বিস্মিত হইয়াছিলেন এবং ছোট্ট প্রধান শিক্ষকটিকে আনিয়া তাঁর প্রথমে যে আশঙ্কা হইয়াছিল, অতি অল্পদিনের মধ্যেই নাকি সে আশঙ্কা দূর হইয়া যায়।

চাত্‌রা স্কুলে অশ্বিনীকুমারের যে কর্ম্মজীবনের সূত্রপাত হয়, বরিশালে যাইয়া তাহাই ফুটিয়া এবং গড়িয়া উঠে। প্রথমে অশ্বিনীকুমার ওকালতী ব্যবসায় অবলম্বন করিতে চেষ্টা করেন। কিন্তু

তাঁহার প্রকৃতির সঙ্গে ইহা খাপ খাইল না। যে সকল উপাদানে ওকালতী ব্যবসা জাঁকিয়া উঠে অশ্বিনীকুমারেরর সে সকলই ছিল। তাঁর তীক্ষ্ণ বুদ্ধি ছিল, সূক্ষ্মদর্শিনী বিচারশক্তি ছিল, অসাধারণ বাক্‌পটুতাও ছিল: এই সকলই ওকালতীর পুঁজি। আপনার প্রকৃতিকে চাপিয়া রাখিয়া বড় উকীল হইতে চাহিলে অশ্বিনীকুমার সহজেই এই ব্যবসা অবলম্বন করিয়া অসাধারণ কৃতিত্ব অর্জ্জন করিতে পারিতেন। কিন্তু অশ্বিনীকুমার সে চেষ্টা করিলেন না। নিজের কাছে খাঁটি হইতে যাইয়া অল্পদিন মধ্যেই ওকালতী ছাড়িয়া দিলেন। তখন শুনিয়াছি একবার সরকারী কর্ম্ম লইবার জন্যও তাঁহার ইচ্ছা হইয়াছিল। তাঁহার পিতা ব্রজমোহন দত্ত মহাশয় খ্যাতনামা সদরালা ছিলেন। ইংরাজ সরকারে তাঁহার প্রতিপত্তিও ছিল। ইচ্ছা করিলেই তিনি পুত্রকে ডেপুটি করাইয়া নিতে পারিতেন। কিন্তু রাজসেবাতে যতই অর্থ এবং সম্মানলাভ হউক না কেন, অনেক সময় মানুষের মনুষ্যত্বকে পঙ্গু করিয়া রাখে। ব্রজমোহন দত্ত মহাশয় ভুক্তভোগী হইয়া ইহা বুঝিয়াছিলেন। তাঁহার জ্যেষ্ঠ পুত্র রাজসেবা অবলম্বন করে, এই জন্য তিনি ইহা চাহেন নাই। মনে হয়, স্বদেশীর যুগে অশ্বিনীকুমারের মুখেই একথাটা শুনিয়াছিলাম। অশ্বিনীকুমার সরকারী চাকুরী গ্রহণের কল্পনা পরিত্যাগ করিয়া লোকশিক্ষাব্রত গ্রহণ করিলেন। চাতরা স্কুলে তাঁহার যে সাধন এবং অভিজ্ঞতালাভ হইয়াছিল, তাহা লইয়াই তিনি বরিশালে নিজে একটা উচ্চশ্রেণীর ইংরাজী বিদ্যালয় প্রতিষ্ঠা করিয়া তাহার প্রধান শিক্ষকের ভার গ্রহণ করেন। এইখানেই অশ্বিনীকুমারের জীবনব্যাপী কর্ম্মযোগের আরম্ভ হয়। তখনও অশ্বিনীকুমার গোস্বামী মহাশয়ের আশ্রয়লাভ করেন নাই।

কিন্তু নিজের প্রকৃতির প্রেরণায় লোকসেবাতে আত্মোৎসর্গ করেন।

অশ্বিনীকুমার কেবল স্কুলে ছাত্র পড়াইয়াই আপনার কর্ত্তব্য শেষ হইল মনে করিতেন না। ছাত্রদিগকে লইয়া দল বাধিয়া লোকসেবায় নিযুক্ত হইলেন। সে সময়ে বরিশালে বিসূচিকা প্রায় সারা বছরই লাগিয়া থাকিত। সম্প্রতি জলের কল হইয়া সহরের স্বাস্থ্য অনেকটা শোধরাইয়াছে। গ্রামের লোকেরা মামলা-মোকদ্দমা বা ব্যবসা-বাণিজ্য উপলক্ষে সর্ব্বদাই সহরে যাতায়াত করিত। বিসূচিকার দ্বারা আক্রান্ত হইলে ইহাদের সেবাশুশ্রূষা করিবার কোনও ব্যবস্থা ছিল না। অনেক সময় ইহারা ঔষধ এবং পথ্য পাইত না। মরিলে সৎকারের জন্যও লোক জুটিত না। অশ্বিনীকুমার তাঁহার স্কুলের ছাত্রদিগকে লইয়া এ সকল অসহায় রোগীদিগের সেবার ব্যবস্থা করেন। রোগীর শুশ্রূষা, নিজের হাতে কলেরা রোগীর মলমূত্রাদি পরিষ্কার করা, ভিক্ষা করিয়া তাহাদের ঔষধ এবং পথ্য সংগ্রহ করা, এবং মরিলে তাহাদের যথাবিহিত সংস্কার করা; অশ্বিনীকুমার এবং তাঁহার সহসেবীদিগের প্রধান কর্ম্ম হইয়া উঠিল। এই লোকসেবায় ইহারা জাতবর্ণের বিচার করিতেন না। ব্রাহ্মণসন্তানেরা চণ্ডালের মলমূত্র পরিষ্কার করিতেন। হিন্দু-যুবকেরা মুসলমান রোগীর সেবা করিতেন। মৃতদেহ সৎকারে জাতিধর্ম্ম ভেদ করিতেন না। এইরূপে বরিশালে অশ্বিনীকুমার এক অপূর্ব্ব সেবা-ব্রতের প্রতিষ্ঠা করেন। তখনও অশ্বিনীকুমার গোস্বামী মহাশয়ের আশ্রয়-লাভ করেন নাই। পরে তিনি গুরুশক্তির আশ্রয় পাইয়া পরে যে নারায়ণ-বুদ্ধির সাধন করিয়াছিলেন, তখনও সে বুদ্ধি জাগে নাই। কিন্তু এই লোকসেবার উপরেই ক্রমে ক্রমে তাঁহার পরজীবনের ভক্তি-

প্রেরিত কর্ম্মযোগের প্রতিষ্ঠা হয়। এই সেবার ভিতর দিয়া অশ্বিনীকুমার ঘৃণা, লজ্জা, ভয় জয় করিবার চেষ্টা করিয়াছিলেন। ঘৃণা, লজ্জা, ভয় থাকিতে মানুষ কখনও সাত্ত্বিক কর্ম্মের অনুষ্ঠান করিতে পারে না। সাত্ত্বিক কর্ম্মের আশ্রয় ব্যতিরেকে কর্ম্মযোগও সাধিত হয় না।

অশ্বিনীকুমারের গুরুদেব তাঁহাকে কর্ম্মযোগের তিনটি মুখ্য সূত্র অবলম্বন করিয়া চলিতে বলিয়াছিলেন—শ্রীমান্ দেবকুমার রায় চৌধুরী মহাশয়ের নিকট ইহা শুনিয়াছি। দেবকুমার বাবুকে অশ্বিনীকুমার নিজে একথা কহিয়াছিলেন। কর্ম্মযোগের এই সূত্র তিনটির প্রথম সূত্র সত্যরক্ষা ; দ্বিতীয় সূত্র ব্রহ্মচর্য্য বা বীর্য্যধারণ। তৃতীয় সূত্র মানবে দেববুদ্ধির অনুশীলন। অশ্বিনীকুমার সেকালের ব্রাহ্মসমাজের শিক্ষা-দীক্ষা হইতেই কর্ম্মযোগের প্রথম দুইটি সাধন অবলম্বন করিয়াছিলেন। যে ভয়কে জয় করিতে না পারে সে কখনও সর্ব্বদা সত্যরক্ষা করিতে পারে না। সত্যরক্ষা করিতে হইলেই ভয়কে জয় করিতে হয়। যে প্রিয়বস্তু প্রাপ্তিতে প্রহৃষ্ট হইয়া উঠে না, অপ্রিয় প্রাপ্তিতে ক্লিষ্ট হয় না, প্রিয় এবং অপ্রিয়ে যার সমবুদ্ধিলাভ হইয়াছে, সেই কেবল সর্ব্বদা সত্যরক্ষা করিয়া চলিতে পারে। সত্যরক্ষার দ্বারা চিত্তশুদ্ধি হয়। ব্রহ্মচর্য্য বা শুক্রধারণের দ্বারা দেহশুদ্ধি হয়। সত্য চিত্তকে এবং ব্রহ্মচর্য্য দেহকে নির্ভীক করে। এই জন্যই যাঁহারা আত্মসুখবাসনা বিবর্জ্জিত হইয়া নিষ্কাম কর্ম্মসাধন করিতে চাহেন, তাঁহাদিগকে সত্য-রক্ষার এবং ব্রহ্মচর্য্যের নিয়ম নিষ্ঠাসহকারে অবলম্বন করিতেই হয়। কিন্তু কেবল ইহাতেই প্রকৃত কর্ম্মযোগ গড়িয়া উঠে না। নিষ্কাম কর্ম্মের অর্থ এ নয় যে কোনও কামনাই করিবে না, যন্ত্রারূঢ়ের মতন কর্ম্ম করিয়া যাইবে। নিষ্কাম কর্ম্মের অর্থ এই যে, আত্মসুখকামনার

প্রেরণায় কর্ম্ম করিবে না। প্রাচীন কালের যজ্ঞাদিকর্ম্ম স্বর্গাদিলাভের জন্য অনুষ্ঠিত হইত। সুতরাং সে সকল কর্ম্ম নিষ্কাম ছিল না। পুত্রং দেহি, ধনং দেহি, যশো দেহি, দ্বিষো জহি, এই প্রার্থনা মুখে করিয়া যে দেব আরাধনা অনুষ্ঠিত হয়, তাহা নিষ্কাম নহে। এই আরাধনার মূলে আত্মসুখ কামনা রহিয়াছে। বিষ্ণু-প্রীতিকাম হইয়া যে কর্ম্ম অনুষ্ঠিত হয়, তাহাই কেবল নিষ্কাম কর্ম্ম। 'হে অর্জ্জুন, তুমি যে যজ্ঞ যজন কর, যে কর্ম্ম অনুষ্ঠান কর, যে ভক্ষ্য ভক্ষন কর, যে দেয় দান কর—তৎ কুরুষ্ব মদর্পণং—সে সমুদয় আমাতে অর্পণ কর।' গীতায় ভগবান্ নিষ্কাম কর্ম্মের এই সূত্র নির্দ্দেশ করিয়াছেন। আমাদের আশ্রয়—মানুষ। এই মানুষকে যতক্ষণ না দেবতা বলিয়া ধরিতে পারা যায়, ততক্ষণ নারায়ণে কর্ম্ম অর্পণ করা অসাধ্য। সামান্য বুদ্ধিতে যতটুকু ধরিতে পারি, অশ্বিনীকুমারের গুরুদেব তাঁহাকে যে কর্ম্মসূত্র ধরাইয়া দিয়াছিলেন ইহাই তাহার নিগূঢ় অর্থ।

অশ্বিনীকুমার গুরুদত্ত নাম পাইয়া ভাবাঙ্গসাধনে প্রবৃত্ত হয়েন। তাঁহার প্রকৃতি বিশেষভাবে ভাবপ্রবণ ছিল। এইজন্য এই ভাবাঙ্গ-সাধন তাঁহার প্রকৃতিসম্মতই হয়। ভাবাঙ্গসাধনে প্রথম অবস্থা রূপের অন্তরালে অরূপের অনুভব। শ্রেষ্ঠতর কবিগণ সর্ব্বদাই এই প্রত্যক্ষ লাভ করিয়া থাকেন। তাঁহারা অপ্রাণীতে প্রাণ আরোপ করেন না; কিন্তু বাহিরের চক্ষু যাহাতে প্রাণহীন বলিয়া দেখে, কবির অন্তর্দৃষ্টি তাহারই মধ্যে অনন্তদৃষ্ট প্রাণলীলা প্রত্যক্ষ করিয়া থাকে। মেঘদূতের মেঘ কালিদাসের চক্ষে জড় পদার্থ ছিল না, কিন্তু প্রাণবান্, সহৃদয়, বিরহ বিধুরার দুঃখে সমদুঃখী পুরুষরূপেই প্রত্যক্ষ হইয়াছিল। প্রাকৃতজনে যাহাকে কবিকল্পনা বলিয়া মনে করে, কবির চক্ষে তাহা কল্পনা নহে,

